যাওয়া স্থির করিয়াছ, কিন্তু মাতার নিকট কি তোমার কোন ঋণ নাই? আমি অনুজ্ঞা করিতেছি, তুমি এখানে থাকিয়া এই বৃদ্ধকালে আমার পরিচর্য্যা কর, তাহাতে তুমি ধর্ম্মে পতিত হইবে না। পিতৃ-আজ্ঞা পালন করিতে যাইয়া মাতৃ-আজ্ঞা লঙ্ঘন করা ধর্ম্মসঙ্গত হইবে না।" শ্রীরামচন্দ্র বলিলেন, "আমি পূর্ব্বেই প্রতিশ্রুত হইয়াছি, বিশেষ পিতা তোমার এবং আমার উভয়েরই প্রত্যক্ষ দেবতা, পিতৃ-আদেশে ঋষি কণ্ডু গোহত্যা করিয়াছিলেন, জামদগ্ন্য স্বীয় মাতা রেণুকার শিরশ্ছেদ করিয়াছিলেন, আমাদের পূর্ব্বপুরুষ সগরের পুত্রগণ পিতৃ-আদেশে দুরূহ ব্রত অবলম্বন করিয়া অপূর্ব্বরূপে প্রাণত্যাগ করিয়াছিলেন, পিতৃ-আদেশ আমি লঙ্ঘন করিতে পারিব না। তিনি কাম কিংবা মোহবশতঃ যদি এই প্রতিশ্রুতি-প্রদান করিয়া থাকেন, তাহা আমার বিচার্য্য নহে, তাঁহার প্রতিশ্রুতি পালন আমার অবশ্যকর্ত্তব্য।" কৌশল্যা বলিলেন, "দেখ, বনের গাভী-গুলিও তাহাদের বৎসের অনুসরণ করিয়া থাকে, তোমাকে ছাড়িয়া আমি কিরূপে বাঁচিব? তুমি আমাকে সঙ্গে লইয়া চল, তোমার মুখ দেখিয়া তৃণ খাইয়া জীবনধারণ করাও আমার পক্ষে শ্রেয়ঃ।" রাম বলিলেন, "পিতা তোমারও প্রত্যক্ষদেবতা, তাঁহার পরিচর্য্যাই তোমার জীবনের শ্রেষ্ঠ ব্রত, তুমি সংযতাহারী হইয়া ধর্ম্মানুষ্ঠানে এই চতুর্দ্দশ বৎসর অতিবাহিত কর, এই-সময়-অন্তে আমি শীঘ্র ফিরিয়া আসিয়া তোমার শ্রীচরণবন্দনা করিব।" লক্ষ্মণ ঘোর বাগ্‌বিতণ্ডা উত্থাপিত করিয়া রামচন্দ্রকে এই অন্যায় আদেশ প্রতিপালন হইতে প্রতিনিবৃত্ত করিতে চেষ্টা পাইতেছিলেন; সজল নেত্রপ্রান্তের অশ্রু অঞ্চলাগ্রে মুছিতে মুছিতে কৌশল্যা সকলই শুনিতেছিলেন—তাঁহার পার্শ্বে ধর্ম্মাবতার সৌম্যমূর্ত্তি মাতৃদুঃখে বিষণ্ণ রামচন্দ্র ধর্ম্মের জন্য, পবিত্র প্রতিশ্রুতিপালনের জন্য প্রাণ উৎসর্গ করিবার অটল সঙ্কল্প স্নেহ-বশীভূত অথচ দৃঢ়কণ্ঠে জ্ঞাপন করিতেছিলেন এবং ক্রুদ্ধ লক্ষ্মণের হস্তধারণ-পূর্ব্বক তাঁহার উত্তেজনাপ্রশমনার্থ অনুনয় করিয়া কত কি বলিতেছিলেন;

—দেবীরূপিণী কৌশল্যা দেবরূপী পুত্রের অপূর্ব্ব ধর্ম্মভাব দেখিয়া অপূর্ব্বভাবে সহিষ্ণু হইয়া উঠিলেন ; ধর্ম্মের কথা কৌশল্যার হৃদয়ে ব্যর্থ হইবার নহে। সহসা পুত্রশোকার্ত্তা মহিষী ধীরগম্ভীর মূর্ত্তিতে উঠিয়া দাঁড়াইলেন এবং রামের বনগমন অনুমোদন করিয়া অশ্রু গদগদকণ্ঠে আশীর্ব্বাদ করিতে লাগিলেন—

"গচ্ছ পুত্র ত্বমেকাগ্রে ভদ্রস্তেঽস্তু সদা বিভো।
পুনস্ত্বয়ি নিবৃত্তে তু ভবিষ্যামি গতক্লমা॥
পিতুরানৃণ্যতাং প্রাপ্তে স্বপিষ্যে পরমং সুখম।
গচ্ছেদানীং মহাবাহো ক্ষেমেণ পুনরাগনঃ।
নন্দয়িষ্যসি মাং পুত্র সাম্না শ্লক্ষেন চারুণা॥"

"পুত্র, তুমি একাগ্রমনে বনগমন কর, তোমার মঙ্গল হউক, তুমি ফিরিয়া আসিলে আমার সমস্ত দুঃখ অপনোদিত হইবে। তুমি এই চতুর্দ্দশবৎসর ব্রতপালনপূর্ব্বক পিতৃঋণ হইতে মুক্ত হইলে আমি পরমসুখে নিদ্রা যাইব। বৎস, এখন প্রস্থান কর, নির্ব্বিঘ্নে পুনরাগত হইয়া হৃদয়হারী নির্ম্মল সান্ত্বনা বাক্যে আমাকে আনন্দিত করিও।" সেই করুণ শোকধ্বনি, ধর্ম্মপূর্ণ সঙ্কল্প ও ক্রোধের নানারথায় মুখরিত প্রকোষ্ঠে কৌশল্যাদেবীর এই চিত্র সহসা মহত্ত্বগৌরবে আপূরিত হইয়া উঠিল। কৌশল্যাদেবী যে দেবতাদিগকে রামের অভিষেকের জন্য পূজা করিতেছিলেন, তাঁহাদিগকেই বনে রামের শুভসম্পাদনের জন্য প্রার্থনা করিয়া পুনরায় পূজা করিতে লাগিলেন—"হে ধর্ম্ম, তোমাকে আমার বালক পুত্র আশ্রয় করিয়াছে, তুমি ইহাকে রক্ষা করিও। হে দেবগণ, চৈত্য ও আয়তনসমূহে রাম তোমাদিগকে নিত্য পূজা করিয়াছে, তোমরা ইহাকে রক্ষা করিও। হে বিশ্বামিত্রপ্রদত্ত দেবপ্রভাব অস্ত্রসকল, তোমরা রামকে রক্ষা করিও। পিতৃমাতৃসেবা

দ্বারা যে পুণ্যসঞ্চয় করিয়াছে, সেই সকল পুণ্য যেন বনাশ্রিত রামকে রক্ষা করে।" অশ্রুপূর্ণচক্ষে ধর্ম্মশীলা কৌশল্যা একটি একটি করিয়া সমস্ত দেবতার নিকট রামচন্দ্রের মঙ্গলকামনা করিলেন। পুত্রের মস্তকে শুভাশীষপ্রদায়ী হস্ত অর্পণ করিয়া বলিলেন—"আমার মুনিবেশধারী ফলমূলোপজীবী কুমার যেন রাক্ষস ও দানবদিগের হস্ত হইতে রক্ষিত হয়; দংশ, মশক, বৃশ্চিক, কীট ও সরীসৃপেরা যেন ইহার শরীর স্পর্শ না করে; সিংহ, ব্যাঘ্র, মহাকায় হস্তী, বরাহ, শৃঙ্গী ও মহিষেরা এবং নরখাদক রাক্ষসগণ যেন ধর্ম্মাশ্রিত পিতৃসত্যপালনরত ত্যাগী বালকের দ্রোহাচরণ না করে। হে পুত্র তোমার পথ সুখকর হউক, তোমার পরাক্রম সতত: সিদ্ধ হউক, তুমি বনে গমন কর, আমি অনুমতি দিতেছি।"—বলিতে বলিতে ধর্ম্মশীলা রাণী গৌরবদৃপ্ত হইয়া পূজার উপকরণ লইয়া ধ্যানস্থ হইলেন, তাঁহার ধর্ম্মবিশ্বাস এতটুকুও শিথিল হইল না। যে পবিত্র যজ্ঞাগ্নি অভিষেকের শুভকামনায় প্রজ্বলিত করিয়াছিলেন, তাহাতে তিনি পুত্রের বনপ্রস্থানকল্পে মঙ্গলভিক্ষা করিয়া পুনরায় ঘৃতাহুতি দিতে লাগিলেন এবং বদ্ধাঞ্জলি হইয়া পুনরায় প্রার্থনা করিয়া বলিলেন, "বৃত্রনাশকালে ভগবান্ ইন্দ্রকে যে মঙ্গল আশ্রয় করিয়াছিলেন, সেই মঙ্গল রামচন্দ্রকে আশ্রয় করুন; দেবগণ অমৃতলাভোদ্দেশ্যে কঠোর তপঃসাধন করিবার পর যে মঙ্গল তাঁহাদিগকে আশ্রয় করিয়াছিলেন, রামচন্দ্রকে সেই মঙ্গল আশ্রয় করুন; স্বর্গ, মর্ত্ত্য ও পাতাল আক্রমণ করিবার সময় বালকরূপী বিষ্ণুকে যে মঙ্গল আশ্রয় করিয়াছিলেন, সেই মঙ্গল বনবাসী রামচন্দ্রকে আশ্রয় করুন।" সহসা ধর্ম্মপ্রাণা কৌশল্যা ধর্ম্মের অপূর্ব্ব ও গম্ভীর শান্তি লাভ করিলেন। তিনি স্থির ও স্নেহ গদগদ কণ্ঠে রামচন্দ্রকে বলিলেন, "পুত্র, তুমি সুখে বনগমন কর, রোগশূন্য শরীরে অযোধ্যায় ফিরিয়া আসিও। এই চতুর্দ্দশবৎসর নিবিড় কৃষ্ণরজনীর ন্যায় কাটিয়া যাইবে, অযোধ্যার রাজপথে তুমি পূর্ণচন্দ্রের ন্যায় পুনরায় উদিত হইবে, আমি তোমাকে লাভ করিয়া সুখী হইব। পিতাকে ঋণ হইতে

উদ্ধার করিয়া, সর্ব্বসিদ্ধি লাভ করিয়া তুমি পুনঃ প্রত্যাগত হইবে, আমি সেই শুভদিনের প্রতীক্ষায় জীবনধারণ করিয়া রহিলাম।"

তৎপরে যখন রামচন্দ্র শেষ-বিদায়-গ্রহণের জন্ত রাজসকাশে উপস্থিত হন, তখন সমস্ত মহিষীবর্গ ও সচিবমণ্ডলী উপস্থিত ছিলেন। তাঁহারা কৈকেয়ীকে নিন্দা করিয়া ও দশরথের অন্যায় প্রতিশ্রুতির উপর কটাক্ষপাত করিয়া ঘোর বাখিতণ্ডা উপস্থিত করিলেন; কত জনে কত কথা বলিতে লাগিলেন,—রাজকুমারদ্বয় ও সীতার হস্তে কৈকেয়ী চীরবাস প্রদান করিলেন; সেই অভিষেকব্রতোজ্জ্বল রাজকুমার রাজপরিচ্ছদ খুলিয়া ফেলিয়া জটাবল্কলধারী হইয়া দাঁড়াইলেন, এই মর্ম্মবিদারক দৃশ্য বৃদ্ধ সচিব সিদ্ধার্থ, সুমন্ত্র এবং কুলপুরোহিত বশিষ্ঠের চক্ষে অসহ্য হইল, তাঁহারা কৈকেয়ীর তীব্র নিন্দা করিতে লাগিলেন, সেই ঘোর তর্ক ও বাখিতণ্ডা-পূর্ণ গৃহের একপ্রান্তে অশ্রুমুখী কৌশল্যা উপবিষ্ট ছিলেন, তিনি কোন কথা বলেন নাই। তাঁহার দিকে চাহিয়া রাম রাজাকে বলিলেন—

"ইয়ং ধার্ম্মিকা কৌশল্যা মম মাতা যশস্বিনী
বৃদ্ধা চাক্ষুদ্রশীলা চ ন ত্বাং দেব গর্হতে॥
ময়া বিহীনাং বরদ প্রপন্নাং শোকসাগরম্।
অদৃষ্টপূর্ব্বব্যসনাং ভূয়ঃ সম্মন্তুমর্হসি॥"

"আমার উদারস্বভাবা যশস্বিনী বৃদ্ধ মাতা আপনার কোনরূপ নিন্দাবাদ করিতেছেন না। আমার বিয়োগে ইনি শোকসাগরে পতিত হইবেন, ইনি এরূপ দুঃখ আর পান নাই, আপনি ইঁহাকে অধিকতর সম্মান প্রদর্শন করিবেন।"

এই দেবী দশরথের অনাদৃতা ছিলেন; কিন্তু দশরথ কি ইঁহার প্রকৃত মর্য্যাদা বুঝিতে পারেন নাই? কৌশল্যা তাঁহার কিরূপ আদরণীয়া, দশরথ তাহা জানিতেন। কৈকেয়ীর নিকটে তিনি বলিয়াছিলেন—

"আমি রামকে বনে পাঠাইলে কৌশল্যা আমাকে কি বলিবেন? এরূপ অপ্রিয় কার্য্য করিয়া আমি তাঁহাকে কি উত্তর দিব?"

"যদা যদা চ কৌশল্যা দাসীবচ্চ সখীব চ।
ভার্য্যাবদ্ভগিনীবচ্চ মাতৃবচ্চোপতিষ্ঠতে॥
সততং প্রিয়কামা মে প্রিয়পুত্রা প্রিয়ংবদা।
ন ময়া সৎকৃতা দেবী সৎকারার্হা কৃতে তব॥"

"কৌশল্যা দাসীর ন্যায়, সখীর ন্যায়, স্ত্রীর ন্যায়, ভগিনীর ন্যায় এবং মাতার ন্যায় আমার অনুবৃত্তি করিয়া থাকেন। তিনি আমার নিরত হিতৈষিণী এবং প্রিয়ভাষিণী ও প্রিয় পুত্রের জননী। তিনি সর্ব্বতোভাবে আদরের যোগ্যা, আমি তোমার জন্য তাঁহাকে আদর করিতে পারি নাই।" কৈকেয়ী ক্রুদ্ধ হইয়া বলিয়াছিলেন—

"সহ কৌশল্যায়া নিত্যং রন্তুমিচ্ছসি দুর্ম্মতে।"

কিন্তু অযোধ্যা ছাড়িয়া রামচন্দ্র যখন চলিয়া গেলেন, যখন মৌনভাবে কৌশল্যা দশরথের সঙ্গে সঙ্গে রামের অনুবর্ত্তিনী হইয়া পথে বিসংজ্ঞ হইয়া পড়িলেন, তখন হইতে দশরথের জীবনের শেষ কয়টি দিবস কৌশল্যার প্রতি তাঁহার আদর ও স্নেহ অসীম হইয়া উঠিয়াছিল। দশরথ পথে মূর্চ্ছিত হইয়া পড়িয়াছিলেন, কিন্তু জ্ঞানলাভ করিয়া বলিলেন, "আমাকে মহারাণী কৌশল্যার গৃহে লইয়া চল, আমি অন্যত্র শান্তি পাইব না।" অন্ধ রাত্রে শোকাবেগে আচ্ছন্ন হইয়া কৌশল্যাকে তিনি বলিলেন—"দেবি, রামের রথের ধূলির দিকে চাহিয়া থাকিতে থাকিতে আমি দৃষ্টিহারা হইয়াছি, আমি তোমাকে দেখিতে পাইতেছি না, তুমি আমাকে হস্তদ্বারা স্পর্শ কর।"

নিভৃত প্রকোষ্ঠে দশরথকে পাইয়া কৌশল্যা তাঁহাকে কটূক্তি করিয়াছিলেন। মাতৃপ্রাণের এই নিদারুণ বেদনা, সপত্নীর বশীভূত স্বামীর এই ব্যবহার লোক-সমক্ষে তিনি মৌনভাবে সহিয়াছিলেন, কিন্তু আজ সেই

কষ্ট তিনি আর সহিতে পারিলেন না; কাঁদিতে কাঁদিতে দশরথকে বলিলেন, "পৃথিবীর সর্ব্বত্র তুমি যশস্বী, প্রিয়বাদী ও বদান্য বলিয়া কীর্ত্তিত। কি বলিয়া তুমি পুত্রদ্বয় ও সীতাকে ত্যাগ করিলে?—সুকুমারী চিরসুখোচিতা জানকী কিরূপে শীতাতপ সহিবেন? সূপকারগণের প্রস্তুত বিবিধ উপাদেয় খাদ্য যিনি আহার করিতে অভ্যস্ত, তিনি বনের কাষায় ফল খাইয়া কিরূপে জীবনধারণ করিবেন? রামচন্দ্রের সুকেশান্ত পদ্মবর্ণ ও পদ্মগন্ধিনিশ্বাসযুক্ত মুখ আমি জীবনে আর কি দেখিতে পাইব?" এইরূপ বিলাপ করিতে করিতে কৌশল্যা অধীর হইয়া স্বামীর প্রতি কটুবাক্য প্রয়োগ করিলেন, "জলজন্তুরা যেরূপ স্বীয় সন্তানকে ত্যাগ করে, তুমি সেইরূপ করিয়াছ। তুমি রাজ্যনাশ ও পৌরজনের সর্ব্বনাশ করিলে। মন্ত্রীরা একেবারে নিশ্চেষ্ট ও বিমূঢ় হইয়া পড়িয়াছেন, আমিও পুত্রের সহিত উৎসন্ন হইলাম।"—

"গতিরেকা পতির্নার্য্যা দ্বিতীয়া গতিরাত্মজঃ।
তৃতীয়া জ্ঞাতয়ো রাজন্ চতুর্থী নৈব বিদ্যতে॥"

কৌশল্যার মুখে এই নিদারুণ বাক্য শুনিয়া দশরথ মুহূর্ত্তকাল দুঃখিত ভাবে মৌন হইয়া রহিলেন, তাঁহার যেন সংজ্ঞা লুপ্ত হইয়া আসিল। জ্ঞানালাভান্তে তিনি সাশ্রুনেত্রে তপ্ত দীর্ঘশ্বাস ত্যাগ করিয়া পার্শ্বে কৌশল্যাকে দেখিয়া পুনরায় চিন্তিত ও মৌনী হইলেন। তিনি স্বীয় পূর্ব্বাপরাধ স্মরণ করিয়া শোকে দগ্ধ হইতে লাগিলেন এবং অশ্রুপূর্ণচক্ষে অধোমুখে কৃতাঞ্জলি হইয়া কম্পিতদেহে কৌশল্যার প্রসাদ ভিক্ষা করিয়া বলিলেন, "দেবি, তুমি আমার প্রতি প্রসন্ন হও, তুমি স্নেহশীলা ও শত্রুগণের প্রতিও ক্ষমা প্রদর্শন করিয়া থাক। স্বামী গুণবান্ বা নির্গুণ হউন, স্ত্রীলোকের নিত্য গুরু! আমি দুঃখসাগরে পতিত হইয়াছি এবং তোমার স্বামী, এই মনে করিয়া আমার প্রতি অপ্রিয়কথা প্রয়োগে বিরত হও।"

রাজা বদ্ধাঞ্জলি, তাঁহার অশ্রু ও করুণ দৈন্য দর্শনে কৌশল্যার কণ্ঠ রুদ্ধ হইল, তাঁহার চক্ষু হইতে অবিরল জলধারা বিগলিত হইতে লাগিল। তিনি রাজার অঞ্জলিবদ্ধ কোমলকর ধারণ করিয়া স্বীয় মস্তকে রাখিলেন এবং ত্রস্ত হইয়া ভীতকণ্ঠে বলিলেন—"দেব, আমি তোমার পদতলে আশ্রিতা ; প্রার্থনা করিতেছি, আমার প্রতি প্রসন্ন হও। তুমি আমার নিকট কৃতাঞ্জলি হইলে সেই পাপে আমার ইহকাল-পরকাল দুইই যাইবে, আমি তোমার ক্ষমার যোগ্যা হইব না। চিরারাধ্য স্বামী যাহাকে এইরূপে প্রসন্ন করিতে চান, সে কুলস্ত্রীর মর্য্যাদা লঙ্ঘন করিয়াছে,—সে আর কুলস্ত্রী বলিয়া পরিচয় দিতে পারে না। ধর্ম্ম কি, আমি তাহা জানি, তুমি সত্যের অবতারস্বরূপ, তাহাও বুঝিতেছি। পুত্র-শোকে বিহ্বল হইয়া আমি তোমার প্রতি দুর্ব্বাক্য প্রয়োগ করিয়াছি—আমার প্রতি প্রসন্ন হও। শোকে ধৈর্য্য নষ্ট হয়, শোকে ধর্ম্মজ্ঞান অন্তর্দ্ধান করে, শোকে সর্ব্বনাশ হয়, শোকের মত রিপু নাই। পঞ্চরাত্রি অতীত হইল রাম অযোধ্যা হইতে গিয়াছেন, এই পঞ্চরাত্রি আমার নিকট পঞ্চ বৎসরের মত দীর্ঘ বোধ হইয়াছে।" এই সময়ে সূর্য্যদেব মন্দরশ্মি হইয়া নভঃপ্রান্তে বিলীন হইলেন এবং ধীরে ধীরে রাত্রি আসিয়া উপস্থিত হইল, দশরথ কৌশল্যার কথায় আশ্বাসিত হইয়া নিদ্রিত হইলেন।

এই দাম্পত্যচিত্রে কৌশল্যার অপূর্ব্ব স্বামীভক্তি প্রদর্শিত হইয়াছে। দৃশ্যটি সংক্ষেপে সঙ্কলিত হইল, মূলকাব্যের এই অংশটি করুণ-রসের উৎস-স্বরূপ!

পর-রাত্রে দশরথের জীবন শেষ হয় ; তখন কৌশল্যা পুত্রশোকে আকুল হইয়া নিদ্রার আক্রান্তা, তিনি পতির মৃত্যু জানিতে পারেন নাই। পরদিন প্রত্যূষে সেই দুঃখময় রাজপ্রাসাদের চিরপ্রথানুসারে বন্দিগণ গান আরম্ভ করিল, বীণার মধুর নিক্কণে প্রবুদ্ধ হইয়া শাখাবিহারী ও পিঞ্জরাবদ্ধ বিহগকুল কাকলী করিয়া উঠিল, প্রসুপ্তা কৌশল্যার মুখ বিবর্ণ ও কালিমা-মণ্ডিত—

"নিষ্প্রভা চ বিবর্ণা চ সন্না শোকেন সন্নতা।
ন ব্যরাজত কৌশল্যা তারেব তিমিরাবৃতা॥"

গত ভীষণ রজনীর দুর্ঘটনার চিত্র উদ্‌ঘাটন করিয়া যখন ঊষাদেবী দর্শন দিলেন, তখন মৃত স্বামীকে দেখিয়া মহিষীগণ আকুলিত হইয়া কাঁদিতে লাগিলেন। বাষ্পপূর্ণচক্ষে কৌশল্যা স্বামীর পদ মস্তকে ধারণ করিয়া কৈকেয়ীর দিকে চাহিয়া বলিলেন—

"সকামা ভব কৈকেয়ী ভুঙ্ক্ষ্ব রাজ্যমকণ্টকম্।"

"রাম বনবাসী হইয়াছেন, রাজা ছাড়িয়া গেলেন, এখন আমি আর কি লইয়া থাকিব ?"

"—ইদং শরীরমালিঙ্গ্য প্রবেক্ষ্যামি হুতাশনম্।"

"এই প্রিয়দেহ আলিঙ্গন করিয়া আমি অগ্নিতে প্রাণ বিসর্জ্জন দিব।" ইহার পর ভরত আসিয়া উপস্থিত হইলেন। তিনি দুর্ঘটনার কোন সংবাদ জানিতেন না; কৈকেয়ীর মুখে সমস্ত সংবাদ অবগত হইয়া তাঁহাকে শোকার্ত্তকণ্ঠে ভর্ৎসনা করিয়া বিলাপ করিতেছিলেন, অপর প্রকোষ্ঠ হইতে কৌশল্যা তাঁহার কণ্ঠস্বর শুনিয়া সুমিত্রার দ্বারা তাঁহাকে ডাকিয়া পাঠাইলেন। ভরত কৌশল্যার নিকট উপস্থিত হইলে তিনি বলিলেন, "তোমার মাতা রাজ্যকামনায় আমার পুত্রকে চীর বল্কল পরাইয়া বনে পাঠাইয়া দিয়াছেন, রাজা স্বর্গগত হইয়াছেন, আমি এখানে কোনরূপেই থাকিতে পারিতেছি না। তুমি ধনধান্যশালিনী অযোধ্যাপুরী অধিকার কর, আমাকে বনে রামের নিকট পাঠাইয়া দাও।" ভরত নিতান্ত দুঃখিত হইয়া বলিলেন, "আর্য্যে, আপনি কেন না জানিয়া আমার প্রতি এরূপ বাক্য প্রয়োগ করিতেছেন,—আমি রামের চির-অনুরাগী, আমাকে সন্দেহ করিবেন না।" এই বলিয়া উদ্বিগ্নচিত্তে ভরত নানাপ্রকার শপথ করিতে লাগিলেন। রামের প্রতি যদি তাঁহার বিদ্বেষবুদ্ধি থাকে

তবে মহাপাতকীদের সঙ্গে যেন অনন্ত নরকে তাঁহার স্থান হয়, ইহাই বিবিধ-প্রকারে বিলাপ করিয়া বলিতে লাগিলেন, বলিতে বলিতে অশ্রুধারায় অভিষিক্ত হইয়া পরিশ্রান্ত ভরত শোকোচ্ছ্বাসে মৌনী হইয়া রহিলেন। কৌশল্যা বলিলেন—"বৎস, তুমি শপথ করিয়া কেন আমাকে মর্ম্মবেদনা প্রদান করিতেছ? ভাগ্যক্রমে তোমার স্বভাব ধর্ম্মভ্রষ্ট হয় নাই, আমার দুঃখবেগ এখন আরও প্রবল হইয়া উঠিল।" এই বলিয়া কৌশল্যা ভ্রাতৃ-বৎসল ভরতকে সস্নেহে ক্রোড়ে লইয়া উচ্চৈঃস্বরে কাঁদিতে লাগিলেন।

ভরত অযোধ্যার সমস্ত পৌরজন পরিবৃত হইয়া রামকে আনিতে গেলেন; শোকশীর্ণা কৌশল্যা সঙ্গে গিয়াছিলেন। শৃঙ্গবের পুরীতে ভরত রামের তৃণশয্যা দেখিয়া শোকে অজ্ঞান হইয়া পড়িয়াছিলেন; তাঁহার মুখ শুকাইয়া গিয়াছিল। তিনি অনেকক্ষণ কথা কহিতে পারেন নাই। ভরত ভূলুণ্ঠিত হইয়া অশ্রুবিসর্জ্জন করিতেছিলেন, কেহ কিছু জিজ্ঞাসা করিলে উত্তর করিতে পারিতেছিলেন না, কৌশল্যা ভরতকে তদবস্থ দেখিয়া দীন আর্ত্তস্বরে এবং স্নিগ্ধসম্ভাষণে তাঁহাকে বলিলেন—

"পুত্র ব্যাধির্ন তে কশ্চিচ্ছরীরং প্রতিবাধতে।
ত্বাং দৃষ্ট্বা পুত্র জীবামি রামে সভ্রাতৃকে গতে॥"

"পুত্র, তোমার শরীরে ত কোন ব্যাধি উপস্থিত হয় নাই? রাম ভ্রাতার সহিত বনবাসী হইয়াছেন, এখন তোমার মুখখানি দেখিয়াই আমি জীবন ধারণ করিতেছি।"

প্রকৃত পক্ষেও রামের বনগমনের পর ভরত কৌশল্যারই যেন গর্ভজাত পুত্রের স্থানীয় হইয়াছিলেন, কৈকেয়ী তাঁহার বিমাতার ন্যায় হইয়া পড়িয়াছিলেন। চিত্রকূটপর্ব্বতে রামের সঙ্গে মিলন সংঘটিত হইল। কৌশল্যা সীতার মুখের উজ্জল শ্রী আতপতাপক্লিষ্ট দেখিয়া কাঁদিতে লাগিলেন। অশ্রুপূর্ণাক্ষী সীতা শ্বশ্রুমাতাকে প্রণাম করিয়া নীরবে একপার্শ্বে

দাঁড়াইয়াছিলেন, কৌশল্যা বলিলেন—"যিনি মিথিলাপতির কন্যা, মহারাজ দশরথের পুত্রবধূ এবং রামচন্দ্রের স্ত্রী, তিনি বিজনবনে কেন এত দুঃখ পাইতেছেন? বৎসে, আতপসন্তপ্ত পদ্মের ন্যায়, ধূলি মলিন কাঞ্চনের ন্যায় তোমার মুখের ছটা বিবর্ণ হইয়া গিয়াছে, তোমার এ মলিন মুখ দেখিয়া আমার হৃদয় দগ্ধ হইয়া যাইতেছে।"

রাম ইঙ্গুদীফল দিয়া পিতৃপিণ্ড প্রদান করিয়াছিলেন, ভূতলে দক্ষিণাগ্র দর্ভের উপর প্রদত্ত সেই ইঙ্গুদীফলের পিণ্ড দেখিয়া কৌশল্যা বিলাপ করিয়া বলিলেন—"রাম এই ইঙ্গুদীফলে পিতৃপিণ্ড দান করিয়াছেন, এ দৃশ্য আমার সহ্য হয় না—"

"চতুরন্তাং মহীং ভুঙ্‌ক্ত্বা মহেন্দ্রসদৃশো ভুবি।
কথমিঙ্গুদিপিণ্ডকং স ভুঙ্‌ক্তে বসুধাধিপঃ॥
অতো দুঃখতরং লোকে ন কিঞ্চিৎ প্রতিভাতি মে।
যত্র রামঃ পিতুর্দদ্যাদিঙ্গুদিক্ষোদমৃদ্ধিমান্॥"

"ইন্দ্রতুল্যপরাক্রান্ত মহারাজ দশরথ সসাগরা পৃথিবী ভোগ করিয়া ইঙ্গুদীফল কিরূপে ভক্ষণ করিবেন? রামচন্দ্র ইঙ্গুদীফলের পিণ্ড পিতাকে প্রদান করিলেন, ইহা হইতে আমার অধিকতর দুঃখ আর কিছুই নাই।" সামান্য বিষয় লইয়া এই সকল বিলাপপূর্ণ উক্তিতে একদিকে পুত্রের বনবাসে জননীর দারুণ দুঃখ, অপরদিকে স্বামিবিয়োগে সাধ্বীর সুগভীর মর্ম্মবেদনা ফুটিয়া উঠিয়াছে!

এই কৌশল্যাচিত্র হিন্দুস্থানের আদর্শ-জননীর চিত্র—আদর্শ স্ত্রীচরিত্র। প্রতি পল্লী-গৃহের হিন্দুবালক এখনও এই স্নেহ ও আত্মত্যাগ উপলব্ধি করিয়া ধন্য হইতেছে। এখনও শত শত স্নেহময়ী কৌশল্যা হিন্দুস্থানের প্রতি তরুপল্লবচ্ছায়ার স্বীয় কোমল বাহুবন্ধনে আশ্রিত শিশুগণকে পালন করিতেছেন ও তাহাদের শুভকামনায় কঠোর ব্রত-উপবাস ও দেবারাধনা

করিয়া নিরন্তর স্নেহার্থে আত্মবিসর্জন করিতেছেন। এখনও বঙ্গদেশের কবি "কে এসে যায়, ফিরে ফিরে চায় আকুল নয়ন নীরে" প্রভৃতি সুমিষ্ট বন্দনাগীতে সেই স্নেহপ্রতিমার অর্চনা করিতেছেন। কিন্তু কৌশল্যার মত কতজন জননী এখন ধর্ম্মব্রত আত্মসুখবিসর্জনকারী বল্কলধারী পুত্রকে বলিতে পারেন ?—

"ন শক্যতে বারয়িতুং গচ্ছেদানীং রঘূত্তমম্।
শীঘ্রঞ্চ বিনিবর্ত্তস্ব বর্ত্তস্ব চ সতাং ক্রমে॥
যং পালয়সি ধর্ম্মং ত্বং প্রীত্যা চ নিয়মেন চ।
স বৈ রাঘবশার্দ্দূল ধর্ম্মাত্বামভিরক্ষতু॥"

"বৎস, তোমাকে আমি কিছুতেই নিবারণ করিয়া রাখিতে পারিলাম না, এক্ষণে তুমি প্রস্থান কর, কিন্তু শীঘ্রই ফিরিয়া আসিও এবং সৎপথে প্রতিষ্ঠিত থাকিও। তুমি প্রীতির সহিত, নিয়মের সহিত যে ধর্ম্মপালনে প্রবৃত্ত হইয়াছ, সেই ধর্ম্ম তোমায় রক্ষা করুন।" আমাদের চিরপূজার্হা শচীমাতাও বুক বাঁধিয়া এমন কথা বলিতে পারেন নাই।

# কৈকেয়ী

অযোধ্যা হইতে আগত দূতগণের নিকট ভরত স্বীয় মাতার কুশল-সংবাদ জিজ্ঞাসার সময়ে এইভাবে তাঁহার উল্লেখ করিয়াছেন,—

"আত্মকামা সদা চণ্ডী ক্রোধনা প্রাজ্ঞমানিনী।"

কৈকেয়ীর কোন কামনা জীবনে প্রতিহত হয় নাই, সুতরাং অতিমাত্র আদরে বর্দ্ধিত শিশু যেরূপ কাম্যবস্তু না পাইলে কিছুতেই শান্তভাব ধারণ করে না, কৈকেয়ী প্রৌঢ়বয়সেও কতকটা সেইরূপ ছিলেন, আত্মসংযম একেবারেই শিখেন নাই। ইহার উপর তিনি আবার "প্রাজ্ঞমানিনী" ছিলেন—স্বীয় বুদ্ধির উপর তাঁহার প্রবল আস্থা ছিল; সুতরাং প্রৌঢ়ার দৃঢ়তা ও শিশুর অসংযম, এই দুই উপাদান তাঁহার চরিত্রে মিশ্রিত হইয়াছিল। রামবনবাসাদি ব্যাপার ঘটিবার বহুপূর্ব্ব হইতে ভরতের মাতৃচরিত্র সম্বন্ধে এইরূপ ধারণা ছিল।

দশরথ রাজার অতিশয় আদরে ঈদৃশ চরিত্র প্রশ্রয় প্রাপ্ত হইয়াছিল। দেবাসুর যুদ্ধে ক্লিষ্ট দশরথের উৎকট পরিচর্য্যা এবং রামবনবাসের ষড়যন্ত্র, এই দুই বিরুদ্ধ ঘটনা তাঁহার চরিত্রের অসামঞ্জস্য সুস্পষ্টভাবে প্রতিপন্ন করিতেছে,—উহা মাহাত্ম্যে যেরূপ অবাধ, নীচাশয়তাও সেইরূপ অবাধ। এইরূপ চরিত্র সর্ব্বদাই প্রবল উত্তেজনায় কার্য্য করিয়া থাকে, উহা কেন্দ্রে সমাহিত থাকিবার নহে,—পরিধির এক প্রান্ত হইতে অসম্ভব দ্রুততায় অপর প্রান্তে চলিয়া যায়। মন্থরা যখন রামাভিষেকের সংবাদ প্রদান করিয়া কৈকেয়ীর ভাবী দুরবস্থার একটা দুঃসহ চিত্র অঙ্কন করিল এবং এতৎসম্বন্ধে তাঁহার ঔদাস্যের তীব্র প্রতিবাদ করিয়া বহুসংখ্যক যুক্তি উপস্থিত করিল, তখন কৈকেয়ী প্রথমতঃ সেই সকল কথায় একেবারে

কর্ণপাত করিলেন না ; পরন্তু প্রসন্নমুখে পর্য্যঙ্ক হইতে অর্দ্ধাঙ্গ উন্নমিত করিয়া গগনে সমুদিত শুভ্র চন্দ্রলেখার ন্যায় স্বীয়বক্ষোবিলম্বিত মুক্তাহার মন্থরাকে প্রদান করিয়া বলিলেন—"তুমি যে অমৃতস্বরূপ প্রিয়বাক্য বলিলে, ততোধিক প্রিয় আমার আর কিছুই নাই, সুতরাং তোমাকে আমার পুরস্কার প্রদান করা উচিত ; তুমি যাহা প্রার্থনা করিবে, আমি তাহাই দিব।"

এই চিত্র হয় মহত্ত্বের শিখরদেশে প্রতিষ্ঠিত পাইবে, না হয় নীচতার অধস্তন গহ্বরে নিপতিত হইবে, ইহা মধ্যবর্ত্তী স্থানে অবস্থিত থাকিবার নহে। হিন্দুসমাজে গৃহলক্ষ্মী যে কেন্দ্রে প্রতিষ্ঠিত থাকিয়া পারিবারিক মণ্ডলটি প্রীতির আকর্ষণে আবদ্ধ রাখেন, অসম উপাদানগুলিতে ঐক্যের সমতা প্রদান করেন, অযোধ্যার রাজান্তঃপুরে কৌশল্যার সেই স্থান ছিল, তাহা কোনকালেই কৈকেয়ীর অধিগম্য হয় নাই। স্বেচ্ছাচারিণী রমণী মহৎগুণরাশিসত্ত্বেও আমাদের সমাজে নিন্দিত হন ; রমণীর নিজ ইচ্ছা বলিয়া কোন বস্তুর অস্তিত্ব প্রকাশ পাওয়া পারিবারিক বিড়ম্বনার এক শেষ, সকলের ইচ্ছার পালয়িত্রীরূপেই আমরা তাঁহাকে পূজা করিতে পারি।

রামবনবাসাদি ব্যাপারের পূর্ব্বেই কৈকেয়ীর চরিত্রের খলতার দিকটাও অনেকাংশে বিকাশ পাইয়াছিল। কৌশল্যা রামচন্দ্রের নিকট বলিয়াছিলেন—"আমি কৈকেয়ীর পরিজনবর্গকর্ত্তৃক সর্ব্বদা নিগৃহীত হইয়া থাকি, কোন ভৃত্য আমার পরিচর্য্যাকালে কৈকেয়ীর অন্তরঙ্গ কাহাকেও দেখিলে একান্ত ভীত হয়।"

কিন্তু কৌশল্যা এ সকল কথা কখনও স্বামীকে বলেন নাই, পরন্তু সপত্নীকে সহোদরার ন্যায় প্রীতির চক্ষে দেখিয়াছেন, এ কথা আমরা দশরথের মুখে শুনিতে পাইয়াছি। কৈকেয়ী নিজেই রামচন্দ্রের কথা উল্লেখ করিয়া বলিয়াছেন—"কৌশল্যাতোঽতিরিক্তঞ্চ মম শুশ্রূষতে বহু"—কৌশল্যা হইতেও রাম আমার অধিক শুশ্রূষা করিয়া থাকে।

সুতরাং চারিদিকের আদর-যত্ন ও ক্ষমাশীলতায় তাঁহার চিত্তের অসংযম

পল্লবিত হইয়া উঠিয়াছিল। উহা স্নিগ্ধ ধর্ম্মভীরু রাজপুরীতে অলক্ষিতভাবে প্রশ্রয় পাইয়া নিদারুণ পরিণতির জন্য শক্তি সঞ্চয় করিতেছিল। একটা অমৃতভাণ্ডের মধ্যে পড়িয়া যেন তাঁহার চরিত্রের ক্রূর অংশটি বহুদিন প্রসুপ্ত ছিল—তাহা সময়ে সময়ে অলক্ষিতভাবে কৌশল্যাকে বিদ্ধ করিত, কেহ তাহা জানিতে পারিত না। রাজা স্বয়ং তরুণী ভার্য্যাকে প্রাণ হইতেও অধিক ভালবাসিতেন, সৌন্দর্য্যের কুহকে তিনি কৈকেয়ী-চরিত্রের প্রকৃত পরিচয় পান নাই। রামাভিষেক সংক্রান্ত ঘটনায় তাঁহার চক্ষু সহসা উন্মুক্ত হইয়াছিল, ভাববিমূঢ় হইয়া তিনি বলিয়াছিলেন—"হে উদ্বন্ধনি, আমি তোমাকে না জানিয়া কণ্ঠলগ্ন করিয়া রাখিযাছিলাম।"

কৈকেয়ীর মাতা তাঁহার স্বামিহত্যায় প্রবৃত্ত হইয়াছিলেন, মাতা হইতে কৈকেয়ী চরিত্রের ক্রূরতা প্রাপ্ত হইয়াছিলেন, সুমন্ত্র রাজসভায় প্রকাশ্যভাবে সেই ঘটনাটী উল্লেখ করেন। রামাভিষেকব্যাপারে আমরা মন্থরাকেই সর্ব্বদা অভিযুক্ত করিয়া থাকি, কিন্তু অনিষ্টের বীজ কৈকেয়ীর চরিত্রের মধ্যে ছিল, মন্থরা তাঁহার বিকাশের উপলক্ষমাত্র হইয়াছিল।

কিন্তু যে কৈকেয়ী "রামে বা ভরতে বাহং বিশেষং নোপলক্ষয়ে। যথা বৈ ভরতো মান্যস্তথা ভূয়োঽপি রাঘবঃ। রাজ্য যদি হি রামস্য ভরতস্যাপি তৎতদা।"—"রাম এবং ভরতে আমি কোন প্রভেদই দেখি না, আমার নিকট রামও যেরূপ, ভরতও সেইরূপ রাজ্য রামের হইলেই ভরতের হইল;"—প্রভৃতি বাক্যে চিত্তের এতটা ঔদার্য্য প্রদর্শন করিয়াছিলেন, তিনি মন্থরার কোন্ যুক্তিতে মতিচ্ছন্ন হইয়াছিলেন, তাহা বিচার্য্য।

কৈকেয়ীর পুত্রকে রাজ্য প্রদান করিবেন, অশ্বপতির কাছে এইরূপ প্রতিশ্রুতি করিয়া দশরথ কৈকেয়ীর পাণিগ্রহণ করিয়াছিলেন, * সেই প্রতিশ্রুতির কথা হয়ত দশরথের স্মৃতিপথে জাগ্রত ছিল, এই জন্যই তিনি

* অযোধ্যাকাণ্ড, ১০৭ সর্গ,—২—৩ শ্লোক।

রামচন্দ্রকে বলিয়াছিলেন—"ভরত তোমার অনুগত ও পরম. ধার্ম্মিক। কিন্তু সে মাতুলালয়ে থাকিতে থাকিতেই তোমার অভিষেক হইয়া যায়, ইহাই আমার ইচ্ছা—কারণ ধার্ম্মিক ব্যক্তির মনও বিচলিত হইতে পারে।" কিন্তু ইক্ষ্বাকুবংশের নিয়মানুসারে জ্যেষ্ঠপুত্রই রাজ্যের অধিকারী, সুতরাং এই আশঙ্কা তাঁহার মনে কেন হইয়াছিল, তাহার অন্ত কোন ব্যাখ্যা আমরা ভাবিয়া পাই না। পূর্ব্বপ্রতিশ্রুতির ভয়েই হয়ত তিনি অশ্বপতিকে ও জনক রাজাকে নিমন্ত্রণ করিলেন না। রামচন্দ্রকে বলিলেন, "ইহাদিগকে এখন নিমন্ত্রণ করিবার প্রয়োজন নাই।" শ্বশুরমহাশয় যদি উপস্থিত হইয়া পূর্ব্বপ্রতিশ্রুতিপালনের জন্ত বাধ্য করেন, তবে রাজর্ষি বৈবাহিক স্বীয় জামাতার ভাবি শুভকামনায় কখনই ন্তায়পথ হইতে বিচলিত হইবেন না, দশরথের মনে বোধ হয় এইরূপ আশঙ্কার উদয় হইয়া থাকিবে। এই অভিষেকব্যাপারে একটা স্থানে ছিদ্র ছিল, তাহা যে কোন প্রকারে পূরণ করিয়া দশরথ দ্বিধাকম্পিতভাবে ত্রস্ততার সহিত এই কার্য্যে অগ্রসর হইয়াছিলেন। কিন্তু কৈকেয়ী সেই প্রতিশ্রুতির কথা জানিতেন না, সুতরাং রাজার মনে তৎপ্রতি কোন সন্দেহের উদয় হয় নাই।

কৈকেয়ী বারংবার মন্থরার সমস্ত আশঙ্কার কথা হাসিয়া উড়াইয়া দিয়াছিলেন, কিন্তু দুইটি কথায় তাঁহার মনে সন্দেহ অঙ্কুরিত হইয়া উঠিল।

প্রথমটি—"ভরতকে রাজা মাতুলালয়ে ফেলিয়া রাখিয়াছেন কেন? এরূপ ব্যাপারে তাহাকে আনিবার চেষ্টা না করা অস্বাভাবিক, শত্রুঘ্ন ভরতভক্ত, তাহাকেও তিনি দূরে রাখিয়াছেন। কণ্টকাকীর্ণ তরুকে যেরূপ কাঠুরিয়া ছেদন করিতে যাইয়াও বাধা পাওয়ার আশঙ্কায় ফিরিয়া আসে, সেইরূপ শত্রুঘ্ন উপস্থিত থাকিলে রাজা নানাপ্রকার ভয়ে এই কার্য্য হইতে বিরত হইতেন; রাজার মন যদি উদার হইত, তবে কখনই তিনি কণ্টকের ন্তায় ইহাদিগকে এসময়ে দূরে রাখিতেন না।" পূর্ব্বে উক্ত

হইয়াছে, রাজার এই কার্য্যের মধ্যে ন্যায়পরতার অভাব ছিল, সুতরাং এই যুক্তি কৈকেয়ীর হৃদয়ে সন্দেহের উদ্রেক করিল।

দ্বিতীয়টি—"তুমি কৌশল্যাকে চিরকাল নানাভাবে উৎপীড়ন করিয়াছ, তাঁহার পুত্র অভিষিক্ত হইলে তিনি প্রতিশোধ তুলিতে অবশ্যই সচেষ্ট হইবেন, অযোধ্যা তখন তোমার কণ্টকশয্যা হইবে।"

মন্থরার অপরাপর নানাপ্রকারের যুক্তি ছিল, কিন্তু এই দুইটি কথায় সম্ভবতঃ কৈকেয়ীর মনে প্রকৃত আশঙ্কার উদ্রেক করিয়াছিল। এইরূপ সমারোহপূর্ণ বিশেষ ব্যাপারে পুত্রদ্বয়কে দেশান্তরে রাখিয়া ব্যস্ততার সহিত রাজা কেন এই অভিষেক সম্পাদন করিতে প্রস্তুত হইয়াছেন, কৈকেয়ী ইহার মীমাংসা করিতে পারিলেন না। এই কথায় তাঁহার হৃদয়তন্ত্রী সহসা একটা উৎকট ঝঙ্কারে বাজিয়া উঠিল। দ্বিতীয় যুক্তিটিতে স্বভাবতঃই আত্মদোষজনিত আশঙ্কা জাগ্রত হইবার কথা। যাঁহার প্রতি তিনি চিরদিন অত্যাচার করিয়াছেন, তিনি সুবিধা পাইলে প্রতিশোধ তুলিতে বিরতা হইবেন, এ কথা তাঁহার অবিশ্বসনীয় বোধ হইল না।

এই দুইটি কথায় তাঁহার ভিতরের গোপন, আত্মসুখপ্রিয় প্রবৃত্তি জাগ্রত হইয়া উঠিল। চিরকাল যিনি জগৎকে স্বীয় সুখের ক্রীড়নক বলিয়া মনে করিয়াছেন, যাঁহার চক্ষের কুটিল কটাক্ষে প্রধানা মহিষী সর্ব্বদা বিচলিত থাকিতেন এবং স্বয়ং মহারাজ "অহঞ্চ হি মদীয়াশ্চ সর্ব্বে তব বশানুগাঃ"—'আমি এবং আমার সমস্ত তোমার অধীন'—বলিয়া কৃতাঞ্জলি হইয়া ঘর্ম্মাক্ত হইয়া পড়িতেন, সূর্য্যচক্রের আবর্ত্তনে যে সকল রাজ্য আলোকিত হয়, ততদূর পর্য্যন্ত সাগরাম্বরা পৃথিবীর একমাত্র অধীশ্বরের যিনি সর্ব্বশ্রেষ্ঠ কিরীটমণি, যাঁহার আজ্ঞায় রাজা "অবধ্যো বধ্যতাং কো বা" বলিয়া নিরপরাধের প্রাণদণ্ড দেওয়ার জন্যও অকুণ্ঠিতচিত্তে হস্ত উত্তোলন করিতে ইচ্ছুক, সেই প্রবলপ্রতাপান্বিতা, সৌন্দর্য্যাভিমানিনী মহারাণী কৈকেয়ী এই অভিষেকের পর একান্ত নিষ্প্রভ, বিগতশ্রী ও মানহীনা হইয়া

অগ্রমহিষীর কৃপাভিখারিণী অথবা অপ্রীতিপাত্রী হইয়া নিগৃহীতা হইবেন, এ কথা মনে হইতেই তাঁহার সমস্ত প্রকৃতি বিদ্রোহী হইয়া উঠিল; যাহাকিছু শুভ, যাহা কিছু কল্যাণের হেতুভূত, সমস্ত তিরোহিত হইয়া আশঙ্কাতুর ক্রূরতা স্পর্দ্ধিত ও বর্দ্ধিত হইয়া উঠিল। কৈকেয়ী সর্ব্বদা বর্ত্তমানের উত্তেজনায় কার্য্য করিতেন, ফলাফল গণ্য করিতেন না। রমণীজাতির সঙ্কল্প কতদূর ক্রূর, কতদূর নির্ম্মম, নির্ভীক ও প্রচণ্ড হইতে পারে, কৈকেয়ী এই ব্যাপারে তাহার জলন্ত উদাহরণ দেখাইয়াছেন।

ভূলুণ্ঠিত পুষ্পিতা লতার ন্যায় কৈকেয়ী 'ক্রোধাগারে' পড়িয়া ছিলেন। মলিন বসন, পৃষ্ঠাবলম্বিত বেণী, নিরাভরণ দেহশ্রীতে তিনি বলহীনা কিন্নরীর ন্যায় দৃষ্ট হইতেছিলেন। তিনি গৃহের চিত্র, কণ্ঠের হার ও পুষ্পমাল্য ছুঁড়িয়া ফেলিয়া দিয়াছিলেন, তাহারাও তাঁহারই মত অনাদরে মৃত্তিকার উপর নিপতিত ছিল। দশরথ তাঁহার অসংবৃত কেশকলাপ হস্তে ধারণ করিয়া বিমূঢ়ের ন্যায় বলিলেন—

"বলমাত্মনি পশ্যন্তি ন বিশঙ্কিতুমর্হসি।"

"আমার প্রতি তোমার কত বল, তাহা তুমি জান, তোমার আশঙ্কার কোন কারণ নাই।"

আদরে বর্দ্ধিত কৈকেয়ীর ইচ্ছা অনিবার্য্য, কিন্তু সেই ইচ্ছার আবেগে তাঁহার বালকের ন্যায় চাঞ্চল্য ছিল না, তাহাতে প্রৌঢ়ার দৃঢ়তা ছিল। তিনি দশরথকে ধীরভাবে দেবাসুরযুদ্ধের পর প্রদত্ত দুইটি বরের কথা স্মরণ করাইয়া দিলেন। দশরথ রূপসীর অশ্রুর ইন্দ্রজালে বদ্ধ হইয়া পড়িলেন। "তুমি যাহা চাহিবে, তাহাই তোমাকে দিব", এইরূপ প্রতিশ্রুতিদানের পর রাজ্ঞী ধীরে ধীরে উঠিয়া দাঁড়াইলেন; তাঁহার স্থৈর্য্য ও দৃঢ়বদ্ধ সঙ্কল্প নারীমূর্ত্তিকে এক অপূর্ব্ব ভীষণতা প্রদান করিল। চন্দ্র, সূর্য্য, মেদিনী, দিক্‌পাল প্রভৃতিকে আহ্বান করিয়া কৈকেয়ী ধীরগম্ভীরকণ্ঠে বলিলেন,

"সত্যসন্ধঃ ধর্ম্মজ্ঞ, পরমপবিত্র মহারাজ দশরথ প্রতিশ্রুতি করিতেছেন, তোমরা শোন!" তৎপরে বজ্রতুল্য দুইটি ভীষণ বরপ্রার্থনায় বৃদ্ধ রাজাকে একেবারে বিমূঢ় করিয়া ফেলিলেন। ইহার পরে আমরা দেখিতে পাই, ব্যথিত-বিকল দৃষ্টিতে চাহিয়া রাজা তাঁহার প্রিয়তমা মহিষীর নিকট কৃতাঞ্জলি হইয়া আছেন; কখন তিনি তাঁহার পদপ্রান্তে নিপতিত; কখন ধূসরাকাশে নক্ষত্রপংক্তির প্রতি নির্ণিমেষদৃষ্টি বদ্ধ করিয়া কৃতাঞ্জলিপুটে রাজা নিশীথিনীকে এই লজ্জার দৃশ্য চিরদিনের তরে আচ্ছাদন করিয়া রাখিতে প্রার্থনা করিতেছেন; কখন তাঁহার ভাবী মৃত্যু ও শ্যামচ্ছবি রামচন্দ্রের দুর্গতির কথা স্মরণ করাইয়া কৈকেয়ীর মনে কৃপালেশ জাগ্রত করিতে চেষ্টা পাইতেছেন; কিন্তু নির্ম্মম ক্রূরতা এবং অটল সঙ্কল্পের জীবন্তমূর্ত্তির ন্যায় কৈকেয়ী তাহার স্বামীর অযোগ্যতাকে ধিক্কার দিয়া ক্রূরবাক্যে রাজার ক্ষতস্থান দ্বিগুণ ব্যথিত করিতেছেন মাত্র,—বারংবার রোষকষায়িতচক্ষে দশরথের প্রতি দৃষ্টিনিক্ষেপ করিয়া বলিতেছেন "মহারাজ অলর্ক সত্যরক্ষার জন্য স্বীয় চক্ষু উৎপাটন করিয়া ফেলিয়াছিলেন, মহারাজ শিবি সত্যবদ্ধ হইয়া স্বীয় মাংস শ্যেনপক্ষীকে প্রদান করিয়াছিলেন, তুমি সত্যপালন না করিলে আমি বিষভক্ষণে প্রাণত্যাগ করিব, রাজসভায় বসিয়া তোমার সত্যরক্ষার কথা তুমি প্রচার করিও।" ক্ষুধিত ব্যাঘ্রীর পার্শ্বে যেরূপ মুমূর্ষু শিকার পড়িয়া থাকে, ব্যাঘ্রী তাহার ব্যগ্রচক্ষের দৃষ্টিধারাই যে উহার প্রাণ কাড়িয়া লয়, কৈকেয়ীর নিকট রাজা সেইরূপভাবে অবস্থিত ছিলেন। একি ঘোর সঙ্কল্প! রাজাকে লইয়া তিনি উৎকট পরিহাস করিতেও পশ্চাৎপদ নহেন; দুর্ব্বিসহ যন্ত্রণায় অনিদ্ররজনী কাটিয়া গেল; সুমন্ত্র প্রাতে রাজসকাশে উপস্থিত হইলে রাজা আর্ত্ত ও নিষ্প্রভ চক্ষে তাঁহার দিকে চাহিয়া রহিলেন, শুষ্ক রসনা কোন কথা উচ্চারণ করিতে পারিল না। তখন কৈকেয়ী তাঁহাকে বলিলেন—

"সুমন্ত্র রাজা রজনীং রামহর্ষসমুৎসুকঃ।
প্রজাগরপরিশ্রান্তো নিদ্রাবশমুপাগতঃ॥

"সুমন্ত্র, রাজা কল্যরাত্রি রামের অভিষেকের হর্ষে জাগিয়া কাটাইয়াছেন, এই জন্য রাত্রিজাগরণক্লান্ত হইয়া নিদ্রাতুর হইয়া পড়িয়াছেন।"

এই বিদ্রূপ কি ভীষণ!

রামচন্দ্র সমাগত হইয়া কৈকেয়ীর মুখে বরদানের ব্যাপার শুনিয়া বলিলেন—

"এবমস্তু গমিষ্যামি বনং বস্তুমহং ত্বিতঃ।
জটাচীরধরো রাজ্ঞঃ প্রতিজ্ঞামনুপালয়ন্॥"

* * * *

"অলীকং মানসস্ত্বেকং হৃদয়ং দহতীব মে।
স্বয়ং যন্নাহ মাং রাজা ভরতস্যাভিষেচনম্॥"

"তাহাই হউক, আমি রাজার প্রতিজ্ঞাপালনের জন্য জটাচীর ধারণ করিয়া বনগমনার্থ এখান হইতে প্রস্থান করিব; কিন্তু এই একটী মনের দুঃখ আমার হৃদয়কে যেন দগ্ধ করিয়া দিতেছে, রাজা কেন স্বয়ং আমাকে ভরতের অভিষেকের কথা বলিলেন না।"

পাছে রাজার আদেশ না শুনিলে রামচন্দ্র বনযাত্রা না করেন এবং রাজা নিতান্ত বিচলিত অবস্থায় কিছু বলিতে পারেন, এই আশঙ্কায় কৈকেয়ী তাঁহাকে বলিলেন—"রাজা দশরথ লজ্জিত হইয়া তোমাকে কিছু বলিতে পারিতেছেন না, তজ্জন্য তুমি কিছু মনে করিও না।"

"যাবত্ত্বং ন বনং যাতঃ পুরাদস্মাদতিত্বরন্।
পিতা তাবন্ন তে রাম স্নাস্যতে ভোক্ষ্যতেঽপি বা॥"

"তুমি ত্বরান্বিত হইয়া যে পর্য্যন্ত এখান হইতে বনে যাত্রা না করিবে, সে

পর্য্যন্ত তোমার পিতা স্নানাহার কিছুই করিবেন না।" সত্যের সঙ্গে উৎকট মিথ্যার মিশ্রণ করিয়া উদ্দেশ্যসাধনে তিনি বিমুখ ছিলেন না, রাম তৎকর্ত্তৃক—

"কশয়েব হতো বাজী বনং গন্তুং কৃতত্বরঃ ॥"

"কশাঘাতে অশ্বের ন্যায় বনযাত্রার জন্য তাড়িত হইতে লাগিলেন।" বারংবার—

"তব ত্বহং ক্ষমং মন্যে নোৎসুকস্য বিলম্বনম্।"

"তোমার বনে যাইতে ঔৎসুক্য হইতেছে, সুতরাং তোমার আর বিলম্ব করা উচিত মনে করিনা"—কৈকেয়ী এই ভাবের বাক্যে রামচন্দ্রকে তাড়িত করিয়াছিলেন।

তার পর রামচন্দ্রের বিদায়দৃশ্য। সভাগৃহে মহারাজ দশরথ সংজ্ঞাহীন অবস্থায় শায়িত। একদিকে বশিষ্ঠ, সুমন্ত্র, সিদ্ধার্থ প্রভৃতি সচিব, অপর দিকে শোকের নিঃশব্দ চিত্রপটের ন্যায় কৌশল্যাদেবী, তৎপার্শ্বে আর্ত্তস্বরে রোরুদ্যমান মহিষীবর্গ, সম্মুখে কৈকেয়ী, সমবেত ব্যক্তিবৃন্দের সমকণ্ঠে উচ্চারিত তিরস্কারের প্রতি ভ্রূক্ষেপহীন, একান্ত স্পর্দ্ধিত, দুরবস্থার চরম দৃশ্যে অবিচলিত, স্বীয় কার্য্যের করুণ ও শোচনীয় ফল প্রত্যক্ষ করিয়া সম্পূর্ণরূপে অম্রিয়মাণ। কৈকেয়ী রাজ্ঞীর ন্যায় প্রভুত্বব্যঞ্জক কণ্ঠে, বিদ্রোহীর ন্যায় স্পর্দ্ধিতভাবে শত শত ব্যক্তির প্রতিকূলতা উপেক্ষা করিয়া সকলের যুক্তিতর্ক খণ্ডবিখণ্ড করিয়া, সত্যের ধ্বজা উদ্ধত করিয়া পাপ অভিসন্ধিকে আশ্রয় দিতেছেন; সেদিন তাঁহার উদ্দাম প্রতিভা অশুভ ও অকল্যাণের জীবন্তবিগ্রহের ন্যায় অনিবার্য্য হইয়া উঠিয়াছিল; কিন্তু তন্মধ্যে যে একটা দুর্দ্দান্ত সঙ্কল্প ছিল, তাহা আমাদিগকে প্রতি মুহূর্ত্তে স্তম্ভিত করিয়া ফেলে এবং আমরা যে এক প্রবলপ্রতাপান্বিতা সাম্রাজ্ঞীর সমীপবর্ত্তী, তাহা ক্ষণতরেও বিস্মৃত হইতে অবকাশ দেয় না! সুমন্ত্র দম্ভ

কটমট ও হস্তে হস্তে নিষ্পেষণ করিয়া বলিতেছিলেন, "ইঁহার মাতা স্বীয় স্বামীর বধের উপায় এইভাবেই করিয়াছিলেন, মাতার গুণ কন্যায় পাইবেন, ইঁহাতে আর আশ্চর্য্য কি? আম্রবৃক্ষ কুঠারচ্ছিন্ন হইলে আমরা নিম্ববৃক্ষের আশ্রয় কখনই স্বীকার করিব না,—"

"ভর্ত্তুরিচ্ছা হি নারীণাং পুত্রকোট্যা বিশিষ্যতে।"

"স্ত্রীলোকের পক্ষে কোটি পুত্র হইতেও স্বামীর ইচ্ছা অধিকতর গণ্য, ইনি সেই পতিকে বধ করিতে দাঁড়াইয়াছেন। যেখানে রাম যাইবেন, আমরা সেইখানে যাইব, অযোধ্যা বনে পরিণত এবং বন রাজধানীতে পরিণত হইবে।" বশিষ্ট ক্রুদ্ধকণ্ঠে বলিলেন, "ভরত যদি দশরথ হইতে জাত হইয়া থাকেন, তবে পিতৃবংশচরিত্রজ্ঞ কখনই রাজ্যগ্রহণ করিবেন না।" এইরূপ শত শত আক্রোশপূর্ণ কথা শুনিয়াও—

"নৈব সা ক্ষুভ্যতে দেবী ন চ স্ম পরিদূয়তে।
ন চাস্যা মুখবর্ণস্থ লক্ষ্যতে বিক্রিয়া তদা॥"

"তিনি কিছুমাত্র ক্ষুব্ধ বা বিচলিত হইলেন না; তাঁহার মুখবর্ণও কিছুমাত্র বিকৃত হইল না।"

তাঁহার দৃঢ় ও অবিচলিত মূর্ত্তি এইভাবে সকলের নিকট অতিশয় ভয়াবহ হইয়া উঠিয়াছিল। শুধু যখন রাজা বলিলেন, "ধনকোষ শূন্য করিয়া সমস্ত ধন রামের সঙ্গে দেওয়া হউক, তিনি উহা বনে ঋষিদিগকে যাগযজ্ঞের জন্য দান করিবেন; সৈনিকগণ, মিষ্টভাষিণী গণিকারা, পণ্যদ্রব্য সহ বণিকগণ ইঁহার অনুগমন করিয়া বনকে সুশোভিত করুক, মল্লগণ ও শিল্পিগণ যাইয়া বনে এক নূতন রাজধানী স্থাপিত করুক, শোভাসম্পদ্-বর্জ্জিত একান্ত নির্জ্জন অযোধ্যায় ভরত অভিষিক্ত হইবেন।" তখন কৈকেয়ী ক্ষণতরে ভীতা ও বিচলিতা হইয়াছিলেন। কিন্তু মুহূর্ত্তমধ্যে আত্মসংযম করিয়া ক্রুদ্ধ রাজাকে তিনি দ্বিগুণ ক্রোধের ভাষায় বলিলেন,

"পীতসারাংশ সুরার ন্যায় এই রাজ্যকে তাহা হইলে আমার পুত্র তখনই পরিত্যাগ করিবে। তুমি সত্যলঙ্ঘন করিতে চাও, করিও, কিন্তু তোমার পূর্ব্বপুরুষ সগর তাঁহার জ্যেষ্ঠপুত্র অসমঞ্জকে বনবাস দিয়াছিলেন। সত্যরক্ষার্থ তুমি এই কার্য্য করিতে এত ভীত হইতেছ, তোমাকে ধিক্।" রাজা হতবুদ্ধি হইয়া নিশ্চেষ্ট হইয়া পড়িলেন, তখন মহামাত্র সিদ্ধার্থ বলিলেন, "অসমঞ্জ প্রজাদিগের শিশুসন্তানগুলি ধরিয়া লইয়া তাহাদিগকে ক্রীড়াচ্ছলে সরযূগর্ভে নিক্ষেপ করিয়া হত্যা করিতেন, বিপদে পড়িয়া প্রজারা রাজাকে জানাইলে রাজা তাঁহাকে বনবাস দিয়াছিলেন; কিন্তু রামের অপরাধ কি আছে, তাহা দেখাইয়া দিন।" এই সকল কথায় কৈকেয়ী কর্ণপাত না করিয়া রামের জন্য চীর ও বল্কল লইয়া আসিলেন। রামের বিষয়নিস্পৃহ উদার উক্তি সকল এই ক্রোধ ও উত্তেজনাপূর্ণ গৃহে স্বর্গীয় বাণীর ন্যায় অপূর্ব্ব ও স্নিগ্ধ বোধ হইল—

"নৈবাহং রাজ্যমিচ্ছামি ন সুখং ন চ মেদিনীম্।"
"মা বিমর্শো বসুমতী ভরতায় প্রদীয়তাম্॥"

"আমি রাজ্য, সুখ বা পৃথিবীর অভিলাষী নহি। আপনি দ্বিধাশূন্যহৃদয়ে রাজ্য ভরতকে প্রদান করুন," বলিয়া তিনি বারংবার রাজার নিকট বনযাত্রার অনুমতি চাহিতে লাগিলেন। এই উদার দৃশ্য স্বার্থান্ধ কৈকেয়ীকে আকৃষ্ট করিতে পারে নাই। সীতা বনগমনকালে কৌশল্যাকথিত স্বামিভক্তির উপদেশ নতশিরে গ্রহণ করিয়া বলিলেন—

"নাতন্ত্রী বিদ্যতে বীণা নাচক্রো বিদ্যতে রথঃ।
নাপতিঃ সুখমেধেত যা স্যাদপি শতাত্মজা॥"

"তন্ত্রীশূন্য বীণা এবং চক্রশূন্য রথ যেরূপ ব্যর্থ, শতপুত্রবতী হইলেও স্বামী ভিন্ন স্ত্রীলোকের জীবন সেইরূপ ব্যর্থ, তাঁহার সুখের আর কোন মূল্য নাই।" এই সময়ে দশরথ মৃত্যুতুল্য কষ্টে ক্ষণে ক্ষণে মূর্চ্ছিত হইয়া পড়িতেছিলেন।

স্বামিভক্তির এই জীবন্ত দৃশ্য, পতির আসন্নমৃত্যু, বৈরাগ্যকঠোর রামের সঙ্কল্প, সচিব ও প্রজাদের উদ্যত আক্রোশ—ইহার কিছুই কৈকেয়ীর প্রতি কোন প্রভাব বিস্তার করিতে পারে নাই। মুক্তলজ্জা রমণী অযোধ্যার আক্ষেপোক্তির প্রতি কঠোর বধিরতা অবলম্বন করিয়াছিলেন। এই দৃশ্য একটি চূড়ান্ত দৃশ্য, ইহার নৃশংসতা ও অভিপ্রায়ের অটলতা ভয়মিশ্র বিস্ময়ের উদ্রেক করে।

কৈকেয়ীর দৃষ্টি অন্য দিকে ছিল, এজন্য সম্মুখের সমস্ত দৃশ্য তাঁহাকে অভিভূত করিতে পারে নাই। পুত্রের ভাবী শুভচিন্তা তাঁহাকে সঙ্কল্পে সুদৃঢ় করিয়া রাখিয়াছিল। স্বামী পরিত্যাগ করিলেন, প্রজারা তাঁহার নাম শুনিয়া ভয়ে শিহরিয়া উঠিত, সমস্ত জগৎ হইতে তিনি তাড়িত হইয়া একমাত্র মন্থরাসঙ্গিনীসম্বলা হইলেন। এই অনর্থোৎপাতে তাঁহার অবস্থার বিপর্য্যয় ঘটিল, সমস্ত দুরবস্থাকে তিনি মস্তকোপরি স্বহস্তে আকর্ষণ করিয়া আনিয়া সাম্রাজ্ঞীর ন্যায় বিশাল দম্ভে অবস্থিত রহিলেন। যাঁহার একটি কেশের শোভাবৃদ্ধির জন্য অযোধ্যায় সমস্ত রাজভাণ্ডার উন্মুক্ত হইয়া যাইত, আজ তিনি স্বেচ্ছায় সমস্ত আদরের বন্ধন ছিন্ন করিয়া একান্ত আশ্রয়হীনা হইয়া দাঁড়াইলেন। "নিষ্ঠুরা", "পাপচরিত্রা", "কুলনাশিনী" প্রভৃতি বিশেষণ অঙ্গের ভূষণ করিয়া কৈকেয়ী আজ অযোধ্যার রাজপ্রাসাদে নিঃসঙ্গ দর্পে অকুণ্ঠিতা হইয়া রহিলেন। ভরত রাজা হইয়া সিংহাসনে বসিলে তাঁহার দুর্দ্দিনের মেঘ কাটিয়া সুখসূর্য্য সমুদিত হইবে এই ভরসায় তিনি স্বামীর মৃত্যুতেও বিচলিত হন নাই। যে পুত্রের জন্য এত সহ্য করিলেন, সে আসিয়া তাঁহার চরণচুম্বনপূর্ব্বক স্নেহবিগলিতচিত্তে তাঁহাকে পূজা করিবে, তাহার মাতৃভক্তি উথলিয়া উঠিবে, সেই আশায় প্রফুল্ল হইয়া তিনি ভরতের জন্য প্রতীক্ষা করিয়া রহিলেন।

ভরত আসিলেন। স্বর্ণাসন হইতে স্নেহার্দ্রচক্ষে দৃষ্টিপাত করিয়া কৈকেয়ী পুত্রের প্রীতি-উৎপাদনের ভরসায় তাহাকে সমস্ত সংবাদ

প্রদান করিলেন। যিনি অযোধ্যার বিদ্বেষ অকুণ্ঠিতচিত্তে সহ্য করিয়াছিলেন, ভরতের বিদ্বেষে আজ তাঁহার মজ্জাভেদ হইয়া গেল। উচ্চৈঃস্বরে কাঁদিতে কাঁদিতে যখন ভরত "মা" "মা" বলিয়া কৌশল্যার কণ্ঠাবলম্বন করিলেন, এবং কৈকেয়ীকে পরিত্যাগ করিয়া গেলেন, তখন কবিও তাঁহাকে ত্যাগ করিলেন। এই উচ্চ স্পর্দ্ধার পতন, আকাশচুম্বী আত্মগরিমার ভূলুণ্ঠন বাল্মীকিও চিত্রিত করিতে সাহসী হন নাই, তাহার উপর এক অন্ধকার যবনিকা পাত করিয়া চিত্রকর বিদায় লইয়াছেন। শুধু দুই-একবার ঘটনার আবর্ত্তে বায়ুবেগান্দোলিত যবনিকার অবকাশেও আভাষে পরিদৃশ্যমান চিত্র-পটের ন্যায় আমরা মহাকাব্যের নিগূঢ়প্রদেশে দেখিতে পাই ভরদ্বাজাশ্রমে তিনি ঋষির পদে প্রণাম করিতেছেন। সেই স্থানে এই ছত্রকয়টি আছে—

অসমৃদ্ধেন কামেন সর্ব্বলোকস্য গর্হিতা
কৈকেয়ী তস্য জগ্রাহ চরণৌ সব্যপত্রপা ॥
তং প্রদক্ষিণমাগম্য ভগবন্তং মহামুনিম্।
অদূরান্তরতস্তৈব তস্থৌ দীনমনস্তদা ॥

"ব্যর্থমনোরথা, সলজ্জা, সর্ব্বলোকনিন্দিতা কৈকেয়ী তাঁহার পদদ্বয় ধারণ করিলেন এবং সেই ভগবান্ মহামুনিকে প্রদক্ষিণ করিয়া দুঃখিত-অন্তরে ভরতের অনতিদূরে রহিলেন।" আর একস্থলে বর্ণিত আছে, ভরত দৃষ্টিপাত করিয়া "দীনাং মাতরং" দীনা মাতাকে দেখিলেন। এই দৈন্য, এই লজ্জা কি ভয়ানক, তাহা আমরা কল্পনা করিতে পারি। অযোধ্যার বিষণ্ণ, শোক-করুণ, প্রভাহীন রাজপ্রাসাদের কক্ষে কক্ষে আত্মীয়দৃষ্টিবর্ষিত ঘৃণার, লজ্জা ও দৈন্যে অবগুণ্ঠনবতী কি ভাবে আপনাকে লুকাইয়া ফিরিতেন, তাহার চিত্র ক্ষণে ক্ষণে আমরা কল্পনানেত্রে দেখিয়া শিহরিয়া উঠি। সীতার অলক্তকরাগবর্জ্জিত পদ্মকোষসমপ্রভ পদযুগল কণ্টকক্ষত হইতেছে, এই আশঙ্কায় যে তপ্তশ্বাস উঠিত,—সেবাপরায়ণ লক্ষ্মণের বন্যজীবনের কঠোর

কর্ত্তব্য স্মরণ করিয়া যে অশ্রুবিন্দু প্রলুব্ধ হইত,—ইন্দীবরশ্যাম রামচন্দ্রের মলিনকান্তি মনে করিয়া রাজ্যে যে আর্ত্তনাদ উঠিত,—পরিব্রাজকবেশী ফল-মূলাহারী ভরতের দৈন্য দেখিয়া প্রজাদের বাষ্পরুদ্ধ কণ্ঠ যে আবেগে অধীর হইয়া উঠিত—অযোধ্যাময়—নন্দীগ্রামময় অপার কারুণ্যের মধ্যে যে একটা ন্যায় ঘৃণা ও ক্রোধের ভাব প্রতি মুহূর্ত্তে রোষকষায়িতচক্ষে বিধবা রাজ্ঞীর প্রতি বিচ্ছুরিত হইয়া অবজ্ঞাবর্ষণ করিত, সেই অবজ্ঞা ও ঘৃণা হইতে আত্মগোপন করিবার জন্য অভিমানিনী প্রবলপ্রতাপান্বিতা রাজ্ঞী কোন্ যবনিকার অন্তরালে, কোন্ নিগূঢ় কক্ষতল আশ্রয় করিয়া চতুর্দ্দশ বৎসর কি ভাবে কাটাইয়াছিলেন, জানি না; কবি সে যবনিকা উত্তোলন করেন নাই, কিন্তু আমাদের দেশের আধুনিক লোকেরা শেষ পর্য্যন্ত কিছু না দেখিয়া পরিতৃপ্ত হন না। সায়েঙ্গের মধুর স্বরের সঙ্গে একতানকণ্ঠে বৈষ্ণবগায়ককে গাহিতে শুনিয়াছি, প্রত্যাগত রামকে বক্ষে ধারণ করিয়া কৈকেয়ী বলিতেছেন—

এত দিন পরে ঘরে আলি রে রামধন।
মা বলে ডাকে না ভরত, মুখ দেখে না শত্রুঘন ॥

# সীতা

রাম কৈকেয়ীর নিকট স্পর্দ্ধা করিয়া বলিয়াছিলেন ;—

"বিদ্ধি মামৃষিভিস্তুল্যং বিমলং ধর্ম্মমাশ্রিতম্।"

তিনি বনবাসাজ্ঞা অবিকৃতমুখে অবনতশিরে গ্রহণ করিয়াছিলেন, তখন তাঁহার মুখে শান্তির শ্রী বিলীন হয় নাই। কিন্তু "ইন্দ্রিয়নিগ্রহ" করিয়া যে দুঃখ হৃদয়ে প্রচ্ছন্ন রাখিয়াছিলেন, কৌশল্যার নিকট আসিবার সময় তাহা প্রবলবেগে উচ্ছ্বসিত হইয়া উঠিল, তিনি পরিশ্রান্ত হস্তীর ন্যায় গভীর নিশ্বাসপাত করিতে লাগিলেন—"নিশ্বসন্নিব কুঞ্জরঃ।" মাতার নিকট মর্ম্মচ্ছেদী সংবাদ বলিবার সময় তাঁহার কণ্ঠ শঙ্কান্বিত ও কম্পিত হইয়া উঠিতেছিল, তাঁহার কথার সূচনা পরিতাপব্যঞ্জক—

"দেবি নূনং ন জানীষে মহদ্ভয়মুপস্থিতম্।"

মাতার অশ্রু ও শোকের উচ্ছ্বাস তিনি নীরবে দাঁড়াইয়া সহ্য করিতেছিলেন; অপ্রতিহত অঙ্গীকারের শ্রী তাঁহার কথাগুলিতে এক অপূর্ব্ব নৈতিক-মহিমা প্রদান করিয়াছিল। কিন্তু সীতার সন্নিহিত হইয়া তাঁহার হৃদয়বেগ প্রবল হইয়া উঠিল, তিনি তাহা রোধ করিতে পারিলেন না। চিরানুরক্তা স্ত্রীকে সদ্যযৌবনে চির-বিরহের দারুণ দুঃখসাগরে নিক্ষেপ করিয়া যাইবেন, একথা বলিতে যাইয়া তাঁহার কণ্ঠ যেন রুদ্ধ হইয়া আসিল। সীতা অভিষেক-সম্ভারের প্রতীক্ষায় ফুল্লমনে রহিয়াছেন, অকস্মাৎ বজ্রাঘাতের ন্যায় নিদারুণ সংবাদে কুসুমকোমলা রমণীর প্রাণকে কিরূপে চকিত ও ব্যথিত করিয়া তুলিবেন, এই ভাবিয়া তিনি বিচলিত হইয়া পড়িলেন; তাঁহার মুখশ্রী মলিন হইয়া গেল। সীতা তাঁহাকে দেখিবামাত্র

বুঝিতে পারিলেন, কি যেন দারুণ অনর্থ ঘটিয়াছে। "অদ্য শতশলাকাযুক্ত জলফেনশুভ্র রাজচ্ছত্র তোমার মাথার উপর শোভা পাইতেছে না। কুঞ্জর, অশ্বারোহী ও বন্দিগণ তোমার অগ্রে অগ্রে আইসে নাই, তোমার মুখ বিষণ্ণ, কি ভাবনায় তুমি ক্লিন্ন ও আকুল হইয়া পড়িয়াছ, তোমার বর্ণ বিবর্ণ হইয়া গিয়াছে ?" কোথায় রামচন্দ্রের স্বভাবসৌম্য প্রশান্ত ভাব। রমণীর অঞ্চলপার্শ্ববর্ত্তী হইয়া তিনি এরূপ বিহ্বল হইয়া পড়িলেন কেন ? তিনি সীতার মহৎ পিতৃকুলের সংযম ও তাঁহার সর্ব্বজনপ্রশংসিত চরিত্রের কথা স্মরণ করাইয়া দিয়া তাঁহাকে আসন্ন পরীক্ষার উপযোগিনী করিতে চেষ্টা পাইলেন ; তিনি বনে গেলে সীতা কি ভাবে রাজগৃহে জীবন-যাপন করিবেন, তৎসম্বন্ধে নানানৈতিক উপদেশ-সংবলিত একটি নাতিদীর্ঘ বক্তৃতা প্রদান করিলেন। কিন্তু তাঁহার আশঙ্কা বৃথা—সীতা সে সকল কথা উপহাস করিয়া বলিলেন, "তুমি বনে গেলে তোমার অগ্রে কুশাঙ্কুর ও কণ্টকাকীর্ণ পাদচারণ করিয়া আমি বনে যাইব।" যাঁহারা রামের বনগমনের কথা শুনিয়াছিলেন তাঁহারা সকলেই কত আক্ষেপ করিয়াছেন। রাম সীতার মুখে সেইরূপ কত আক্ষেপ শুনিবার প্রত্যাশা করিয়া আসিয়াছিলেন এবং তাহার প্রশমনার্থ কত উপদেশ মনে মনে সঙ্কল্প করিয়া রাখিয়াছিলেন। কিন্তু সীতা একটিও আক্ষেপের কথা বলিলেন না, একবার দশরথকে স্ত্রৈণ বলিলেন না, কৈকেয়ীর প্রতি কটাক্ষ নিক্ষেপ করিলেন না, এমন কি, রামচন্দ্র যে জটা-বল্কল পরিবেন, ইহা শুনিয়াও শোকে বিদীর্ণ হইয়া পড়িলেন না। পরন্তু তিনি স্বীয় যৌবনকল্পনার মাধুরী দিয়া বনবাসকে এক সুরম্য চিত্রে আঁকিয়া ফেলিলেন, রাজত্বের সুখ অতি তুচ্ছ মনে করিলেন। সাধু-পুষ্পিত পদ্মিনীসঙ্কুল সরোবর, ফেননির্ম্মলহাসিনী নদীর প্রবাহ, বনান্তলীন শৈলখণ্ড, এই সকল দেখিয়া স্বামীর পার্শ্বে স্বামিসোহাগিনী ভ্রমণ করিবেন, এই সুখের আশায় যেন দুঃখের কথা ভুলিয়া গেলেন। সীতা স্বামীর সঙ্গে গিরিনির্ঝর দেখিয়া ও বনের মুক্ত বাতাস সেবন করিয়া বেড়াইবেন, এই

আনন্দের উৎসাহে রামের বনগমনের ক্লেশ ভাসিয়া গেল, রামচন্দ্র প্রায় হতবুদ্ধি হইয়া দাঁড়াইয়া রহিলেন। "এই সুরম্য অযোধ্যার সৌধমালার ছায়া হইতে প্রিয়তম স্বামীর পাদচ্ছায়াই আমার নিকট অধিকতর গণ্য।" সীতা দৃঢ়ভাবে ইহাই বলিলেন। রামচন্দ্র ভাবিলেন, এই আনন্দ শুধু অনভিজ্ঞতার ফল, সীতার নিকট বনবাসের কষ্ট বুঝাইয়া বলিলে তিনি নিবৃত্ত হইবেন। কিন্তু যাহা তিনি অনভিজ্ঞ আনন্দের কল্পনা মনে করিয়াছিলেন—তাহা সাধ্বীর অটল পণ! রামচন্দ্র বনের কষ্ট তাঁহাকে সহস্র প্রকারে বুঝাইতে লাগিলেন। সীতা কি কষ্টকে ভয় করেন? ইহা তীর্থোন্মুখী রমণীর বৃথা ঔৎসুক্য নহে, স্বামীর সঙ্গ ছাড়িয়া সাধ্বী থাকিতে পারিবেন না, এই তাঁহার স্থির সঙ্কল্প। রাম তখন বনের ভীষণতার এক একটি চিত্র সীতার সম্মুখে উপস্থিত করিলেন; কৃষ্ণ সর্প, বনতরু, কণ্টকপূর্ণ জটিল শাখাগ্র, ফলমূল-জীবিকা এবং অনশন, পঙ্কিল সরোবর, ব্যাঘ্র, সিংহ ও রাক্ষসগণের উৎপাত প্রভৃতি শত শত বিভীষিকা প্রদর্শন করিয়া সীতার ভীতি উৎপাদনের চেষ্টা পাইলেন। সীতা ঘৃণার সহিত সে সকল উপেক্ষা করিয়া বলিয়া উঠিলেন—"তুমি কি আমাকে তুচ্ছ শয্যাসঙ্গিনী মনে করিয়াছ?"—

> "দ্যুমৎসেনসুতং বীরং সত্যব্রতমনুব্রতাম্।
> সাবিত্রীমিব মাং বিদ্ধি॥"

"দ্যুমৎসেন-পুত্র সত্যব্রতের অনুব্রতা সাবিত্রীর ন্যায় আমাকে জানিও।" এবং পরে বলিলেন—"আমি ব্রহ্মচর্য্য পালন করিয়া তোমার সঙ্গে বনে পর্য্যটন করিব। যাহারা ইন্দ্রিয়াসক্ত, তাহারাই প্রবাসে কষ্ট পায়, আমরা কেন কষ্ট পাইতে যাইব?" রাম তথাপি নানারূপ ভয়ের আশঙ্কা করিয়া তাঁহাকে প্রতিনিবৃত্ত করিবার প্রয়াসী হইলেন। সীতা ক্রোধাবিষ্টা হইয়া বলিলেন, "নিজের স্ত্রীকে পার্শ্বে রাখিতে ভয় পায়, এরূপ নারীপ্রকৃতি পুরুষের হস্তে

কেন আমাকে পিতা সমর্পণ করিয়াছেন ?" ইহা হইতেও তিনি অধিকতর কটূক্তি রামকে করিয়াছিলেন—

"শৈলুষ ইব মাং রাম পরেভ্যো দাতুমিচ্ছসি।"

স্ত্রীজনসুলভ অনেক কমনীয় কথার সংঘটনও এস্থানে দৃষ্ট হয়—"তোমার সঙ্গে থাকিলে, তোমার শ্রীমুখ দেখিলে, আমার সকল জ্বালা দূর হইবে; পথের কুশকণ্টক রাজগৃহের তুলাজিন অপেক্ষাও আমি কোমলতর মনে করিব।" এইরূপ নানা বিনয় ও প্রেমসূচক কথা বলিয়া সীতা স্বামীর কণ্ঠলগ্ন হইয়া কাঁদিতে লাগিলেন; তাঁহার পদ্মদলের ন্যায় দুইটি চক্ষু জলভারে আচ্ছন্ন হইল; তিনি স্বামীর সঙ্গে যাইতে না পারিলে প্রাণত্যাগ করিবেন, এই সঙ্কল্প জানাইয়া ব্রততীর ন্যায় রামের অঙ্গে হেলিয়া পড়িয়া বিমনা হইয়া অশ্রুপাত করিতে লাগিলেন। সাধ্বীর এই অশ্রুতপূর্ব্ব দৃঢ়তা দর্শনে রাম বাহুদ্বারা তাহাকে আলিঙ্গন করিয়া বলিলেন—

"ন দেবি তব দুঃখেন স্বর্গমপ্যভিরোচয়ে।"

এবং তাঁহাকে সঙ্গে যাইতে অনুমতি দিয়া বলিলেন, "তোমার ধনরত্ন যাহা কিছু আছে,—তাহা বিতরণ করিয়া প্রস্তুত হও।" রমণীর অলঙ্কারপেটিকা শত শত বজ্রমুষ্টি অদৃশ্য যক্ষে রক্ষা করিয়া থাকে; কিন্তু সীতা কেমন হৃষ্টমনে হার, কেয়ূর সখীগণকে বিলাইয়া দিতেছেন, তাহা দেখিবার যোগ্য। বশিষ্ঠপুত্র সুযজ্ঞের পত্নীকে তিনি হেমসূত্র, কাঞ্চী ও নানা মহার্ঘ দ্রব্য প্রদান করিলেন। সখীগণকে স্বীয় পর্য্যঙ্ক, হেমখচিত আস্তরণ এবং নানা অলঙ্কার প্রদান করিয়া মুহূর্ত্তের মধ্যে নিরাভরণা সুন্দরী বনবাসের জন্য প্রস্তুত হইলেন। যখন রাম পিতামাতা ও সুহৃদ্গণের সমক্ষে জটাবল্কল পরিধান করিলেন,তখন সীতার পরিধানের জন্য কৈকেয়ী তাঁহার হস্তে একখানি চীরবাস প্রদান করিলে, সীতা সজলনেত্রে ভীতকণ্ঠে রামের দিকে চাহিয়া বলিলেন, "চীরবাস কেমন করিয়া পরিতে হয়, আমি জানি না, আমাকে

শিখাইয়া দাও।" সুমন্ত্র যেদিন রথ লইয়া গঙ্গাতীর হইতে অযোধ্যায় প্রত্যাবর্ত্তন করেন, সেদিন তিনি সীতাকে বলিয়াছিলেন—"অযোধ্যায় কোন সংবাদ কি আপনার দিবার আছে?" সীতা তখন কিছু বলিতে পারেন নাই; দুইটি চক্ষু হইতে তাঁহার অজস্র অশ্রুবিন্দু পতিত হইয়াছিল। এই সকল অবস্থায় সীতার মূর্ত্তি লজ্জাবতী লতাটির ন্যায়, কিন্তু এই বিনয়-নম্রা মধুরভাষিণীর চরিত্রে যে প্রখর তেজ দৃঢ়সঙ্কল্প বিদ্যমান, তাহার পূর্ব্বাভাষ ইতিপূর্ব্বেই আমরা পাইয়াছি।

তারপর রাজকুমারদ্বয় ও রাজবধূ বনে যাইতেছেন। যিনি রাজান্তঃ-পুরীর অবরোধে সযত্নে রক্ষিতা, যাঁহার গৃহশিখরে শুক ও ময়ূর নৃত্য করিত ও হেমপর্য্যঙ্কে সুকোমলচর্ম্মাচ্ছাদনশোভী আস্তরণ বিরাজিত থাকিত, নিদ্রিত হইলে যাঁহার রূপমাধুরী শুধু স্বর্ণদীপরাশি নির্নিমেষনেত্রে চাহিয়া দেখিত, আজ তিনি সকলের দৃষ্টিপথবর্ত্তিনী; পদব্রজে কণ্টকাকীর্ণ পথে চলিতেছেন, পদ্মপ্রসূনের মত পাদযুগ্ম, তাহাতে অলক্তরাগ মলিন হয় নাই, সে পাদযুগ্ম লীলানূপুরশব্দে এখনও বনপ্রদেশ মুখরিত করিয়া চলিতেছে। চিত্রকূটের প্রান্তবর্ত্তিনী হইয়া সীতা শ্বাপদসঙ্কুল গহনে আসন্ন কৃষ্ণ রজনীর ভয়াবহ রূপের আভাস পাইয়া ভীতা হইলেন। পথ-পরিশ্রান্তা সীতার ভীত ও চকিত পাদক্ষেপ ক্রমশঃ মন্থর হইয়া আসিল। পরিশ্রান্ত হইয়া যখন ইঙ্গুদীমূলে তিনি নিদ্রিত হইয়া পড়িলেন, তখন তৃণশয্যাশায়িনীর সুন্দর বর্ণ আতপতাপক্লিষ্ট ও অনশনজনিত মুখশ্রীর বিষণ্ণতা দেখিয়া রামচন্দ্র অদৃষ্টকে ধিক্কার দিতে লাগিলেন। কিন্তু কষ্ট স্থায়ী হয় না,—প্রভাতে চিত্রকূটের শৃঙ্গে বনতরুর পুষ্পসমৃদ্ধি দেখাইয়া রামচন্দ্র সীতাকে আদর করিতে লাগিলেন,—সীতা সেই আদরে ও সোহাগে পুনরায় প্রফুল্লা হইয়া উঠিলেন; পদ্ম উত্তোলন করিয়া সীতা মন্দাকিনী সলিলে স্নান করিলেন, তটিনীর মন্দমারুত-চালিত-তরঙ্গধ্বনি তাঁহার নিকট সখীর আহ্বানের ন্যায় মৃদুমনোরম বোধ হইতে লাগিল, তিনি স্বামীর

পার্শ্বে স্বভাবের রম্য শোভা দর্শন করিয়া অযোধ্যার সুখ অকিঞ্চিৎকর মনে করিলেন।

বনবাসের ত্রয়োদশ বৎসর অতিবাহিত হইল, রাজবধূ বনদেবতার মত বনফুল পরিয়া রামের মনে হর্ষ উৎপাদন করিতেন; কেবল একদিন রামের জ্যানিনাদকম্পিত শান্ত বনভূমির চাঞ্চল্য দেখিয়া সাধ্বী রামচন্দ্রকে বলিয়াছিলেন, "তুমি অহেতুক-বৈর ত্যাগ কর, তুমি পারিব্রাজ্য অবলম্বন করিয়া বনে আসিয়াছ, এখানে রাক্ষসদিগের সঙ্গে শত্রুতা করা সময়োচিত নহে; তোমার নিষ্কলঙ্ক চরিত্রে পাছে নিষ্ঠুরতা বর্ত্তে, আমার এই আশঙ্কা।—

"কদর্য্যকলুষা বুদ্ধির্জায়তে শস্ত্রসেবনাৎ।
পুনর্গত্বা ত্বযোধ্যায়াং ক্ষত্রধর্ম্মং চরিষ্যসি॥"

"অস্ত্র-চর্চ্চায় বুদ্ধি কলুষিত হয়, তুমি পুনরায় অযোধ্যায় ফিরিয়া যাইয়া ক্ষত্রধর্ম্ম আচরণ করিও।"

কখনও ঋষিকন্যা অনসূয়ার নিকট বসিয়া সীতা বিবিধ আলাপে নিযুক্তা থাকিতেন; কখনও গদ্গদনাদী গোদাবরীতীরে স্বীয় অঙ্কে সুপ্ত-মস্তক মৃগয়াশ্রান্ত রামচন্দ্রের মুখে ব্যজন করিতেন; কখন সুকেশী তাঁহার কর্ণান্তলম্বিত চূর্ণকুন্তল কর্ণিকারপুষ্পদামে সাজাইয়া দিতেন,—অযোধ্যার রাজলক্ষ্মী বনলক্ষ্মীর বেশে এই ভাবে স্বামীর সঙ্গে সময় অতিবাহিত করিয়াছিলেন।

সুতীক্ষ্ণ ঋষির সঙ্গে দেখা করিয়া রাম অগস্ত্যাশ্রমে গমন করিলেন। তখন শীতকাল আসিয়া পড়িয়াছে, তুষারমিশ্র জ্যোৎস্না ও মৃদু সূর্য্য, নিষ্পত্র তরু ও যবগোধূমাকীর্ণ প্রান্তর বনের বৈচিত্র্য সম্পাদন করিয়াছে। বিরাধ-রাক্ষসের হস্ত হইতে নিষ্কৃতি পাইয়া সীতা স্বামীর সঙ্গে ক্রমশঃ দাক্ষিণাত্যের নিম্নপ্রদেশে উপস্থিত হইলেন। তীব্র বন্যপিপ্পলীর গন্ধে বন্যবায়ু আকুলিত হইতেছিল; শালিধান্যসকলের খর্জ্জুরপুষ্পগুচ্ছতুল্য পক্বতণ্ডুল-শীর্ষসমূহ আনম্র

হইয়া স্বর্ণবর্ণে শোভা পাইতেছিল। বনোন্মত্তা মৈথিলী নদীপুলিনের হিমাচ্ছন্ন প্রান্তরেও কাশকুসুমশোভিত বনান্তে মুক্তবেণী পৃষ্ঠে দোলাইয়া ফলপুষ্পের সন্ধানে বেড়াইতে থাকিতেন, কখন বা তাপসকুমারীগণের নিকট স্পর্দ্ধা করিয়া বলিতেন, "আমার স্বামী পরস্ত্রীমাত্রকেই মাতৃবৎ গণ্য করেন।" ধর্ম্মপ্রাণ স্বামীর গুণকীর্ত্তন করিতে তাঁহার কণ্ঠ আবেগে উচ্ছ্বসিত হইয়া উঠিত। পঞ্চবটীতে উপস্থিত হইয়া সীতা একেবারে সঙ্গিনীশূন্যা হইয়া পড়িলেন, সেখানে নিকটে কোন ঋষির আশ্রম ছিল না। এই স্থানে শূর্পণখার নাসাকর্ণচ্ছেদ ও রামের শরে খরদূষণাদি চতুর্দ্দশসহস্র রাক্ষস নিহত হইল। দণ্ডকারণ্যের রাক্ষসগণের মধ্যে অভূতপূর্ব্ব মনুষ্যভয়ের সঞ্চার হইল। অকম্পন রাবণের নিকট বলিয়াছিল, ভয়প্রাপ্ত রাক্ষসগণ যে স্থানেই পলাইয়া যায়, সেই স্থানেই তাহারা সম্মুখে ধনুষ্পাণি রামের করাল মূর্ত্তি দেখিতে পায়। মারীচ রাবণকে বলিয়াছিল—'বৃক্ষের পত্রে পত্রে আমি পাশহস্ত যমসদৃশ রামমূর্ত্তি দেখিতে পাই।" স্বীয় অধিকারস্থ জনস্থানের এই অবস্থা শুনিয়া রাবণ সেই মুহূর্ত্তে সীতাহরণোদ্দেশে দণ্ডকারণ্যাভিমুখে প্রস্থান করিল।

সীতা লক্ষ্মণকে তীব্র গঞ্জনা করিয়া তাড়াইয়া দিয়াছেন। মায়াবী মারীচ মৃত্যুকালে রামের কণ্ঠধ্বনির অবিকল অনুকরণ করিয়াছিল; আর্ত্ত কণ্ঠধ্বনি শুনিয়া সীতা পাগলিনী হইলেন। লক্ষ্মণ, রাক্ষসদিগের ছলনার বৃত্তান্ত বিলক্ষণ অবগত ছিলেন, সুতরাং সীতার কথায় আশ্রম ছাড়িয়া যাইতে স্বীকৃত হইলেন না। স্বামীর বিপদাশঙ্কাতুরা সীতা লক্ষ্মণের মৌন এবং দৃঢ়সঙ্কল্প কোন গূঢ় ও কুৎসিত অভিপ্রায়ের ছদ্মবেশ বলিয়া মনে করিলেন; তখনও সীতার কর্ণে "কোথায় সীতা, কোথায় লক্ষ্মণ" এই আর্ত্ত কণ্ঠের স্বর ধ্বনিত হইতেছিল; উন্মত্তা মৈথিলী লক্ষ্মণকে "প্রচ্ছন্নচারী ভরতের দূত, কুঅভিপ্রায়ে ভ্রাতৃজায়ার পশ্চাৎ অনুবর্ত্তী" প্রভৃতি কঠোর বাক্য বলিতে লাগিলেন। "আমি রাম ভিন্ন অন্য কোন পুরুষকে স্পর্শ

করিব না, অগ্নিতে প্রাণ বিসর্জ্জন দিব।" এই সকল দুর্ব্বাক্য শ্রবণ করিয়া লক্ষ্মণ একবার ঊর্দ্ধদিকে চাহিয়া দেবতাদির উপর সীতার রক্ষার ভার অর্পণ করিলেন এবং রোষস্ফুরিত অধরে আশ্রম ত্যাগ করিয়া রামের সন্ধানে চলিয়া গেলেন। তখন কাষায়বস্ত্রপরিহিত, শিখী, ছত্রী ও উপানহী পরিব্রাজক "ব্রহ্ম" নাম কীর্ত্তন করিয়া সীতার সম্মুখে উপস্থিত হইল। রাবণ সীতাকে সম্বোধন করিয়া যে সকল কথা কহিল, তাহা ঠিক ঋষিজনোচিত নহে। কিন্তু সরলপ্রকৃতি সীতা অতর্কিত ছিলেন। তিনি ব্রহ্মশাপের ভয়ে রাবণের নিকট আত্মপরিচয় দিলেন এবং অতিথিবোধে তাঁহাকে আশ্রমে অপেক্ষা করিতে অনুরোধ করিয়া জিজ্ঞাসা করিলেন—

"একশ্চ দণ্ডকারণ্যে কিমর্থং চরসি দ্বিজ!"

রাবণ বাক্যের আড়ম্বর না করিয়া একেবারেই স্বীয় অভিপ্রায় ব্যক্ত করিল—"আমি রাক্ষসরাজ রাবণ, ত্রিকূটশীর্ষে লঙ্কা আমার রাজধানী, নানা স্থান হইতে আমি ষোড়শ-শত সুন্দরী রমণী সংগ্রহ করিয়া আনিয়াছি, তোমাকে তাহাদের 'অগ্রমহিষী' রূপে বরণ করিয়া লইব। দশরথ রাজা মন্দবীর্য্য জ্যেষ্ঠপুত্রকে সিংহাসন হইতে তাড়িত করিয়া প্রিয় কনিষ্ঠপুত্র ভরতকে অভিষিক্ত করিয়াছেন, তাহাকে ভজনা করায় কোন লাভ নাই। ত্রিকূটশীর্ষস্থিতা বনমালিনী লঙ্কার সুপুষ্পিত তরুচ্ছায়ায় আমার সঙ্গে বাস করিয়া তুমি রামকে আর মনেও স্থান দিবে না।" সীতাকে আমরা তাপসপত্নীগণের নিকট একটী সুকুমারী ব্রততীর ন্যায় দেখিয়াছি। তাঁহার সলজ্জ সুন্দর মুখখানি আতপতাপে ঈষৎ ম্লান হইয়াছিল, কিন্তু সেই লজ্জিত ও মৃদু ভঙ্গীর মধ্যে যে প্রখর তেজ লুকায়িত ছিল, তাহার পূর্ব্বাভাষ আমরা সীতার বনবাসসঙ্কল্পে দেখিয়াছি। কিন্তু এবার সেই তেজের পূর্ণ বিকাশ দৃষ্ট হইল। রাবণ অমিততেজা মহাবীর, তাহার ভয়ে পঞ্চবটীর তরুপত্র নিষ্কম্প হইয়া গিয়াছে, পার্শ্বে গোদাবরী-স্রোতঃ মন্দীভূত হইয়া পড়িয়াছে, অস্তচূড়াবলম্বী সূর্য্যও যেন রাবণের ভয়ে দিগ্বলয়ের প্রান্তে লুকাইয়া

তখন হনুমান্ একদিনের জন্য বন্ধুজনের সঙ্গে মধুবনে মধুফলাস্বাদনে প্রমত্ত হইলেন। সকলে মিলিয়া তাহারা উৎসবের দিন কি ভাবে যাপন করিয়াছিলেন, বাল্মীকি তাহা বিস্তৃতভাবে বর্ণন করিয়াছেন—

"গায়ন্তি কেচিৎ প্রহসন্তি কেচিৎ।
নৃত্যন্তি কেচিৎ প্রণমন্তি কেচিৎ॥"

"নেশার ঝোঁকে কেহ গান করিতে লাগিল, কেহ হাসিতে লাগিল, কেহ নাচিতে লাগিল, কেহ বা প্রণাম করিতে লাগিল।"

কর্ত্তব্য কঠোর শ্রান্তির পর এই প্রমোদচিত্র কি সুন্দর!

হনুমান্ লঙ্কায় শুধু সীতাকে দেখিয়া আইসেন নাই, তিনি লঙ্কা সম্বন্ধে রামকে যে সকল কথা জানাইয়াছিলেন, তাহাতে তাঁহার সূক্ষ্মদৃষ্টি সূচিত হইয়াছে। হনুমান্ জিজ্ঞাসিত হইয়া রামকে লঙ্কা সম্বন্ধে বলিয়াছিলেন,—"লঙ্কাপুরী হস্তী, অশ্ব ও রথে পূর্ণ, উহার কপাট দৃঢ়বদ্ধ ও অর্গলযুক্ত, উহার চতুর্দ্দিকে প্রকাণ্ড চারিটি দ্বার আছে, ঐ দ্বারে বৃহৎ প্রস্তর, শর ও যন্ত্রসকল সংগৃহীত রহিয়াছে॥ প্রতিপক্ষসৈন্য উপস্থিত হইবামাত্র তদ্দ্বারা নিবারিত হইয়া থাকে। ঐ দ্বারে যন্ত্রসজ্জিত লৌহময় শত শত শতঘ্নী আছে। লঙ্কার চতুর্দ্দিকে স্বর্ণপ্রাচীর, উহা মণিরত্নখচিত ও দুর্লঙ্ঘ্য। উহার পরই একটি ভয়ঙ্কর পরিখা আছে। উহা অগাধ ও নক্রকুম্ভীরপূর্ণ। প্রত্যেক দ্বারে এক একটি বিস্তীর্ণ সেতু দৃষ্ট হইয়া থাকে। উহা যন্ত্রলম্বিত, প্রতিপক্ষীয় সৈন্য উপস্থিত হইলেও ঐ যন্ত্রদ্বারা সেতু রক্ষিত হয় এবং শত্রুসৈন্য ঐ যন্ত্রবলেই পরিখায় নিক্ষিপ্ত হইয়া থাকে। লঙ্কায় নদীদুর্গ, পর্ব্বতদুর্গ ও চতুর্ব্বিধ কৃত্রিম দুর্গ আছে। ঐ পুরী দূরপ্রসারিত সমুদ্রের পারে। সমুদ্রে নৌকার পথ নাই, উহার চতুর্দ্দিক নিরুদ্দেশ।"

হনুমান্ গুণীর সম্মান জানিতেন। রাবণকে দেখিয়া হনুমানের মনে

প্রগাঢ় শ্রদ্ধার উদ্রেক হইয়াছিল; তাহার ধর্ম্মশূন্যতা-দর্শনে তিনি দুঃখিত হইয়াছিলেন, কিন্তু সচল হিমাদ্রির ন্যায় সমুন্নতদেহ রাক্ষসরাজের প্রতাপ দেখিয়া হনুমান্ বলিয়া উঠিয়াছিলেন—

"অহো রূপমহো ধৈর্য্যমহো সত্বমহো দ্যুতিঃ।
অহো রাক্ষসরাজস্য সর্ব্বলক্ষণযুক্ততা॥
যদ্যধর্ম্মো ন বলবান্ স্যাদয়ং রাক্ষসেশ্বরঃ।
স্যাদয়ং সুরলোকস্য সশক্রস্যাপি রক্ষিতা॥"

"ইঁহার কি অপূর্ব্ব রূপ, কি ধৈর্য্য, কি শক্তি, কি কান্তি, সর্ব্বাঙ্গে কি সুলক্ষণ। যদি ইনি অধর্ম্মশীল না হইতেন, তবে সমস্ত দেবতার, এমন কি ইন্দ্রও ইঁহার আশ্রয় ভিক্ষা করিতে পারিতেন?"

রামচন্দ্রকে হনুমান্ বলিলেন—"রাবণ যুদ্ধার্থী, কিন্তু ধীরস্বভাব ও সাবধান, তিনি স্বয়ংই সততঃ সৈন্য পর্য্যবেক্ষণ করিয়া থাকেন।"

রামায়ণের সর্ব্বত্র হনুমান্ আশা ও শান্তির কথা বহন করিয়া আনিয়াছেন। অশোকবনে সীতা যখন চেড়ীগণপীড়িতা হইয়া দুঃখের চরমসীমায় উপস্থিত হইয়াছিলেন,—যখন লঙ্কাপুরী কালরজনীর মত তাঁহাকে গ্রাস করিয়া অবসন্ন করিয়া ফেলিয়াছিল, তখন শুভ অঙ্গুরীয়কের অভিজ্ঞান লইয়া হনুমান্ তাঁহাকে নৈরাশ্য-সমুদ্র হইতে আশার তরণীতে উত্তোলন করিয়াছিলেন। রাম যখন বিরহখিন্ন হইয়া মরুভূর উত্তপ্তবায়ু-পীড়িত পান্থের ন্যায় সীতার সংবাদের জন্য উন্মুখ হইয়াছিলেন, বানর-সৈন্যগণ যখন সুগ্রীবকৃত প্রাণদণ্ডের ভয়ে শুষ্কমুখে সকাতরে নৈরাশ্যে সমুদ্রের ঊর্দ্ধচর দাত্যূহ ও টিট্টিভপক্ষীর গতিতে কোন সুসংবাদের প্রত্যাশা করিয়া আশঙ্কাপীড়িত হইয়াছিল, তখন হনুমান্ অমৃতৌষধির ন্যায় সুবার্ত্তা বহন করিয়া আনিয়া নৈরাশ্যের রাজ্যে আশার কলকোলাহলে মুখরিত করিয়াছিলেন। আর যেদিন চতুর্দ্দশবৎসরান্তে ফলমূলাহারী ও অনশনকৃশ-

রাজর্ষি ভরত নন্দীগ্রামের আশ্রমে ভ্রাতৃপাদুকা-বিভূষিত মস্তকে রামের প্রত্যাগমনের প্রতীক্ষায় আকুল হইয়া পড়িয়াছিলেন, চতুর্দ্দশবৎসরান্তে রাম ফিরিয়া না আসিলে—"প্রবক্ষ্যামি হুতাশনং" অগ্নিতে প্রাণ বিসর্জ্জন দিতে যিনি কৃতসঙ্কল্প ছিলেন, সেই আদর্শ ভ্রাতা, রাজর্ষির ঘোর আশা ও আশঙ্কার দিন তাঁহাকে সাদরে সম্ভাষণ করিয়া বৃদ্ধব্রাহ্মণবেশী হনূমান্ বলিয়াছিলেন—

"বসন্তং দণ্ডকারণ্যে যং ত্বং চীর জটাধরম্।
অনুশোচসি কাকুৎস্থং স ত্বাং কুশলমব্রবীৎ॥"

"রাজন্, আপনি দণ্ডকারণ্যবাসী চীরজটাধর যে জ্যেষ্ঠভ্রাতার জন্য অনুশোচনা করিতেছেন, তিনি আপনাকে কুশল জিজ্ঞাসা করিয়াছেন।" সুতরাং যখনই আমরা হনূমান্‌কে দেখি, তখনই তিনি আমাদের প্রিয়দর্শন। অত্যন্ত বিপদের মধ্যে তিনি আশার সংবাদে উৎসাহিত করিয়াছেন—তিনি বিপদ্‌ভঞ্জনের পূর্ব্বাভাষের মত উদয় হইয়াছেন, কিন্তু পরের বিপদ্ দূর করিতে যাইয়া তিনি নিজেকে কত বিপদাপন্ন করিয়াছেন, ভাবিলে ত্যাগের মহিমায় তাঁহার চিত্র সমুজ্জ্বল হইয়া উঠে।

রামচন্দ্র অযোধ্যায় প্রত্যাগমন করিয়া সুগ্রীব ও অঙ্গদকে মণিময়হার এবং অন্যান্য আভরণ প্রদান করিলেন। সীতাদেবী তখন স্বীয়কণ্ঠলম্বিত উজ্জ্বল মুক্তাহার খুলিয়া রামের প্রতি দৃষ্টিপাত করিলে রাম বলিলেন, "তুমি এই হার যাহাকে দিয়া সুখী হও, তাহাকেই উহা দান কর।" সেই বহুমূল্য হার উপহার পাইয়া হনূমান্ আপনাকে কৃতার্থ মনে করিলেন।

হনূমানের এই কয়েকটী গুণের কথা বাল্মীকি লিখিয়াছেন—ধৈর্য্যমিশ্রিত তেজ, নীতির সহিত সরলতা, সামর্থ্য ও বিনয়, যশঃ, পৌরুষ ও বুদ্ধি; পরস্পরবিরোধী গুণরাশি তাঁহার চরিত্রে সম্মিলিত হইয়াছিল এবং তিনি তাহাদের সকলগুলিকেই কর্ত্তব্যানুষ্ঠানে নিযুক্ত করিতে পারিয়াছিলেন।

ভরত, লক্ষ্মণ, কৌশল্যা, দশরথ প্রভৃতি সকলেরই রামের প্রতি অনুরাগ সহজে কল্পনা করা যায়, ইঁহারা রামের স্বগণ; কিন্তু কোথাকার এক বর্ব্বরদেশের অনুর্ব্বর মৃত্তিকায় এই ভক্তিকুসুম অসাধনে উৎপন্ন হইল, তাহা আমরা আশাতীতরূপে পাইয়া সবিস্ময়ে দর্শন করি। বিভীষণ ও সুগ্রীবের মৈত্রী হনুমানের প্রভুভক্তির তুল্য গভীর নহে এবং তাঁহাদের সৌহার্দ্দ্যে আদান প্রদানের ও স্বার্থের ভাব আছে, কিন্তু হনুমানের ভক্তি সম্পূর্ণ অহেতুক। পরবর্ত্তী হিন্দুগণ তাঁহার এই ভক্তিভাবের প্রতিই বিশেষরূপে লক্ষ্য স্থাপন করিয়াছেন, কিন্তু আমার বোধ হয়, ভক্তি অপেক্ষাও উন্নত কর্ত্তব্যের প্রেরণাই তাঁহাকে অধিকতররূপে কার্য্যে প্রবর্ত্তিত করিয়াছে।

যে কাজের ভার যিনি লইতেন, প্রাণপণে তিনি তাহা সমাধা করিতেন,—কিরূপে সেই কার্য্য উৎকৃষ্ট ভাবে সম্পন্ন করিতে পারিবেন, মনে মনে সর্ব্বদা তাহাই আলোচনা করিতেন; এই জন্যই আমরা প্রতি পাদক্ষেপে তাঁহাকে বিতর্ক করিয়া অগ্রসর হইতে দেখিতে পাই, কোথায়ও কর্ত্তব্য-সাধনে কোন ছিদ্র রহিয়া গেল কি না, তাঁহার কোন্ পন্থা অবলম্বনীয়, ইহা তিনি দার্শনিকের ন্যায় মনে মনে বিচার করিয়া স্থির করিয়াছেন এবং শেষে সঙ্কল্পারূঢ় হইয়া বীরের ন্যায় দাঁড়াইয়াছেন। আর একটি বিশেষ কথা এই যে কর্ত্তব্যসম্পাদনের সময় স্বীয় সুখভোগ ও কার্য্যের ফলাফল তাঁহার আদৌ বিচার্য্য ছিল না, গীতায় যে নিষ্কাম কর্ম্মের আদর্শ সংস্থাপিত হইয়াছে হনুমান্ তাহারই জীবন্ত উদাহরণ। এই নিষ্কাম কর্ত্তব্য-বুদ্ধিই প্রকৃতরূপে বৈষ্ণব-শাস্ত্র-কথিত দাস্য-ভাব, এই জন্যই ভাগবতগণ তাঁহাকে আপনার করিয়া লইয়াছেন। তাঁহার সেবা সম্পূর্ণ অহেতুকী; সেই সেবা-বৃত্তির মধ্যে অনুরাগের বাহ্য উচ্ছ্বাস বা ভক্তির আড়ম্বর দৃষ্ট হয় না। যাঁহারা প্রেম বা ভক্তির উচ্ছ্বাসে কার্য্য করেন, তাঁহাদের কার্য্য প্রাণপণে নির্ব্বাহিত হয়, কিন্তু সেই উচ্ছ্বসিত অনুষ্ঠানগুলি মধ্যে মধ্যে ভ্রমাত্মক

হইয়া পড়িবার আশঙ্কা থাকে ; হনূমানের কার্য্যগুলির মধ্যে সেরূপ উৎসাহ নাই, তাহা সূক্ষ্ম আত্মানুষ্ঠান ও কঠোর বিচার প্রসূত। তিনি আত্মান্বেষী সন্ন্যাসীর মত নিজে নির্লিপ্ত থাকিয়া অতিশয় কঠোর কর্ত্তব্যের পথে বিচরণ করিয়াছেন। সে কর্ত্তব্য সম্পাদনে তিনি সুগ্রীবের সম্বন্ধেও যেরূপ দৃঢ়হস্ত, রামের আদেশ পালনেও তাহাই। বাল্মীকি-অঙ্কিত হনূমান্-চিত্রের উজ্জ্বল কপালে প্রজ্ঞার জ্যোতিঃ নিঃসৃত হইতেছে ও তাঁহার হস্ত সবলে কর্ত্তব্যের হাত ধরিয়া আছে। তাঁহার চিত্ত কামনাশূন্য, তাঁহার দৃষ্টি বিলাসহীন এবং তীক্ষ্ণভাবে ভবিষ্যৎদর্শী, তিনি ঋষির ন্যায় স্বীয় চরিত্রের কঠোর বিচারক, ত্যাগী এবং স্থিরলক্ষ্য। এই সকল গুণের পূজার জন্য কিষ্কিন্ধ্যার অনার্য্য বীরবরের উদ্দেশে আর্য্যাবর্ত্তে শত শত মন্দির উত্থিত হইয়াছে এবং এই জন্য ভবভূতি লক্ষ্মণের মুখে হনূমান্‌কে "আর্য্য হনূমান্" বলিয়া সম্বোধন করিতে দ্বিধা বোধ করেন নাই।



# বালী

মাল্যবান্ ও ঋষিশৃঙ্গ—এই দুই পর্ব্বতের মধ্যে ক্ষীণা কিন্তু বেগশালিনী পার্ব্বত্যনদী প্রবাহিত ছিল। এই গিরি নদীর উপকূলে গুহাধিষ্ঠিতা কিষ্কিন্ধ্যার পর্ব্বতের গাত্র কাটিয়া বিচিত্র হর্ম্ম্যরাজি উত্থিত হইয়াছিল, কিষ্কিন্ধ্যাবাসিনিগণের সমতালপাদক্ষেপ গীতি বাদিত্র শব্দে এই নিরাপদ্ গুহালীন প্রদেশ সর্ব্বদা মুখরিত ছিল।

বালী এই রাজ্য শাসন করিতেন, তিনি ইন্দ্রের নিকট বিশাল কাঞ্চন-মাল্য উপহার পাইয়াছিলেন; বিক্রমে তাহার সঙ্গে কোন বীরই আঁটিয়া উঠিতে পারিতেন না। একদা ব্রহ্মার বরপ্রাপ্ত দুন্দুভি নামক রাক্ষস দুর্জ্জয় হইয়া উঠিয়াছিল, সে দিগ্‌দিগন্ত "যুদ্ধং দেহি" রবে বিকম্পিত করিয়া জগতের বীরশ্রেষ্ঠগণকে যুদ্ধের জন্য আহ্বান করিয়া বেড়াইত। তাহার বদন-মণ্ডল মহিষের মুখের বর্ণ ও ভঙ্গীতে বিকৃত করিয়া সে যখন যুদ্ধের জন্য দাঁড়াইত, তখন তাহার বদ্ধমুষ্টি, রোষকষায়িত চক্ষু ও তাণ্ডব উল্লম্ফন লক্ষ্য করিয়া বহু যোদ্ধা পশ্চাৎপদ হইয়া নিষ্কৃতি ভিক্ষা করিত। এই দুন্দুভি একদা সরিৎপতির সঙ্গে যুদ্ধ করিতে উপস্থিত হইলে তিনি তাহাকে হিমবানের সঙ্গে বল পরীক্ষা করিতে পরামর্শ দেন; হিমবান যুদ্ধে সম্মত না হইয়া বলেন, কিষ্কিন্ধ্যার বালী রাজাই তোমার প্রকৃত প্রতিদ্বন্দ্বী হইবার যোগ্য, তুমি তাহার সঙ্গে যুদ্ধ কর।

দুন্দুভি বালীকে মহিলাগণ-পরিবৃত, মদ্যপান-নিরত দেখিয়া প্রথমতঃ তাহাকে অগ্রাহ্য করিয়া বলিয়াছিল, "প্রমত্ত, কৃশ, রমণীতে আসক্ত ব্যক্তির সঙ্গে যুদ্ধ করা নিষিদ্ধ, তুমি স্ত্রীদিগের সহিত সুখে ক্রীড়া করিতে থাক, তোমার সঙ্গে যুদ্ধ করা বীরের ধর্ম্ম নহে।"

বালী দাম্ভিক দুন্দুভিকে মুষ্টি ও জানুর দ্বারা আঘাত করিয়া ভূতলে নিপাতিত ও নিহত করেন, শেষে বিজয়দৃপ্ত হইয়া পদদ্বারা রাক্ষসের শবকে মাতঙ্গমুনির আশ্রমে উৎক্ষেপ করিয়া অন্তঃপুরে প্রবেশ করেন। তপোনিরত ঋষি অকস্মাৎ রক্তবিন্দুপাতে চমকিত হইয়া জানিতে পারিলেন, বালী তাঁহার তপোবনের অবমাননা করিয়াছে; তখন এই অভিশাপ দিলেন, যে বালী সেই আশ্রমের চতুষ্পার্শ্বে পদার্পণ করিলে তাঁহার তৎক্ষণাৎ মৃত্যু হইবে। মাতঙ্গাশ্রম তদবধি বালীর নিষিদ্ধ হইয়া রহিল।

ইহার পরে মায়াবী নামক এক রাক্ষসের সঙ্গে বালীর স্ত্রীঘটিত ব্যাপার লইয়া কলহ বাধে। মায়াবীকে শিক্ষা দেওয়ার জন্য বালী তাহাকে অনুসরণ করিয়া পর্ব্বত-গহ্বরে প্রবেশ করেন, সুগ্রীব তাহাকে অনুগমন করিতে চাহিলে ভ্রাতৃবৎসল বালী তাহাকে উৎকট শপথ দ্বারা প্রতিনিবৃত্ত করেন, শুধু এই অনুরোধ করেন যেন সুগ্রীব সেই গহ্বরের দ্বারে তাঁহার আগমনের প্রতীক্ষা করিয়া অবস্থিত থাকেন।

এক বৎসরকাল বালী মায়াবীর অনুসন্ধান করেন। বালী যেরূপ সরল, তেমনি অটল; প্রতিহিংসা, ঘৃণা বা ভালবাসা সকল ব্যাপারেই তাঁহার চরিত্রের একটা দুর্জ্জয় দৃঢ়তা পরিদৃষ্ট হয়। এক বৎসরকাল পর্ব্বত-গহ্বরের নিবিড়তম প্রদেশে বাস করিয়া তিনি মায়াবীর সন্ধান করেন। সুগ্রীবকেও তিনি তাহা বলিয়া গিয়াছিলেন, যে পর্য্যন্ত আমি মায়াবীকে বধ করিতে না পারি, তাবৎ আমার ফিরিয়া আসিবার ইচ্ছা নাই, তুমি বিলদ্বারে প্রতীক্ষা করিও।

সুগ্রীব এক বৎসর পর্য্যন্ত প্রতীক্ষা করিয়া দেখিলেন, বালী ফিরিলেন না, তখন ভ্রাতৃজীবন সম্বন্ধে তাঁহার সন্দেহ উপস্থিত হইল। একদা সেই গর্ত্তমুখে সফেন রক্তের প্রবাহ দেখিয়া তাঁহার সন্দেহ বদ্ধমূল হইয়া গেল, তাঁহার ধারণা হইল, বালী রাক্ষস কর্ত্তৃক নিহত হইয়াছেন। রাক্ষসেরা পাছে কিষ্কিন্ধ্যাপুরী আক্রমণ করে; এই আশঙ্কায় সুগ্রীবএক বিশাল

প্রস্তরখণ্ড দ্বারা বিলমুখ বন্ধ করিয়া রাজধানীতে প্রত্যাগত হইলেন, তখন সচিববৃন্দ তাঁহাকে রাজপদে অভিষিক্ত করিয়া সম্মানিত করিল।

কিন্তু এই পদে তিনি অধিককাল অধিষ্ঠিত থাকিতে পারেন নাই, তাঁহার অভিষেকের অব্যবহিত পরেই বালী পদাঘাতে বিলমুখস্থিত প্রস্তর-খণ্ডকে অপসৃত করিয়া কিষ্কিন্ধ্যায় উপস্থিত হন এবং বহুশলাক হেমচ্ছত্র-ছায়ায় অধিষ্ঠিত রাজবেশী কনিষ্ঠ সহোদরকে সমবেত সচিবমণ্ডলীর সম্মুখে ক্রূর ভাষায় লাঞ্ছিত করিয়া কিষ্কিন্ধ্যা হইতে নির্ব্বাসিত করেন। সুগ্রীব অনেক অনুনয় বিনয় করিয়াছিলেন, তাহা বালী একেবারে শুনিতে চাহেন নাই। সুগ্রীবের সচিবদিগকে আবদ্ধ করিয়া এবং তাঁহাকে একখানি উত্তরীয় বাস লইবার অবকাশ না দিয়া নিষ্ঠুরভাবে নির্ব্বাসিত করিয়া দিলেন ও সুগ্রীব-পত্নী রুমাকে স্বয়ং গ্রহণ করিয়া প্রতিহিংসার অভিনয় উৎকটভাবে সমাপন করিলেন।

বালীর সম্বন্ধে এই বিবরণ সুগ্রীব রামচন্দ্রকে বলিয়াছিলেন। তখন রামচন্দ্রের সীতাবিরহে নিদ্রা হইতনা, ভার্য্যাপহারীর চিত্র তাঁহার কল্পনায় অতি ভীষণ ভাব ধারণ করিয়া তাঁহাকে উত্তেজিত রাখিয়াছিল। তিনি পম্পাতীরে পদ্ম-কেশর-নিক্রান্ত বায়ুকে সীতার নিশ্বাস মনে করিয়া উন্মত্তের ন্যায় পথে পথে পর্য্যটন করিতেছিলেন এবং সুগ্রীব-প্রদর্শিত সীতার উত্তরীয় ও ভূষণ বক্ষে লইয়া বালকের ন্যায় কাঁদিতেছিলেন। কখনও বা বিলম্ব ক্রূর সর্পের ন্যায় ভার্য্যাপহারী দস্যুর কল্পিত চিত্রের প্রতি বিষাক্ত দৃষ্টি নিক্ষেপ করিতেছিলেন। সুগ্রীবের সৌহার্দ্দ্য এই বিপৎকালে তাঁহার নিকট দেবতার আশীষের ন্যায় মহার্ঘ বোধ হইয়াছিল। এই সময় যখন শুনিলেন, সুগ্রীবের পত্নী রুমাকে বালী অপহরণ করিয়াছে, সুগ্রীব তাঁহারই মত হৃতভার্য্যা, হৃতরাজ্য, ফলমূলাহারী এবং বনবাসী, তখন তিনি বালী-বধের জন্য অঙ্গীকার করিয়া বলিলেন—

"আত্মানুমানাং পশ্যামি মগ্নস্তং শোকসাগরে।"

আমি নিজের বিষয় হইতেই বুঝিতে পারিতেছি তুমি শোকসাগরে মগ্ন। চরিত্রদূষক, তোমার স্ত্রীহারী ভ্রাতাকে আমি যে পর্য্যন্ত না দেখিব, তৎকাল পর্য্যন্তই তাঁহার জীবন।

বালীর যে বৃত্তান্ত উপরে উদ্ধৃত হইল, তাহাতে বালীকে অন্যায়কারী ক্রোধান্ধ, পশুপ্রকৃতি বলিয়া মনে হওয়াই স্বাভাবিক; রামচন্দ্রেরও তাহাই হইয়াছিল, কিন্তু সুগ্রীব রামের নিকট একটি কথা গোপন করিয়াছিলেন, সেই একটি কথা না বলাতে বালীর চরিত্র অনেকটা দুর্জ্ঞেয় থাকিয়া গিয়াছিল। বালী সুগ্রীবকে বিলমুখে প্রতীক্ষা করিতে বলিয়াছিলেন, কিন্তু সুগ্রীব তথায় প্রবাহিত রক্তধারা দর্শনে কাহার রক্ত তাহা অনুসন্ধান না করিয়া একেবারে রাজ্যাধিকার করিয়া বসিলেন। যে ভ্রাতা একাকী বিলমধ্যে বৈরদমন সঙ্কল্পে প্রবেশ করিয়াছেন, তিনি নিহত হইলেও, তৎপ্রতিহিংসা লওয়া বীর ভ্রাতার অবশ্য কর্ত্তব্য, তাহা দূরে থাকুক, তাঁহার মৃত্যুসম্বন্ধে নিশ্চিত সংবাদ না জানিয়া পথরোধ পূর্ব্বক প্রত্যাবর্ত্তন করা একান্ত কাপুরুষের কার্য্য। ভীরুর প্রতি সাহসের উদ্বোধন নিস্ফল, সুতরাং ভয়াভিভূত সুগ্রীব প্রাণের আশঙ্কায় যাহা করিয়াছিলেন, তাহা কৃপার উদ্রেক করিতে পারে, এরূপ উৎকট ক্রোধের উদ্রেক কখনই করিতে পারে না। রাজ্যে অভিষিক্ত হওয়াও তাঁহার ইচ্ছানুসারে হয় নাই, সুগ্রীব বারংবার একথা বলিয়াছেন। এমন অবস্থায় তাঁহাকে অপমানিত করিয়া পুনশ্চ গ্রহণ করিলেই বালীর ন্যায় উদার ব্যক্তির পক্ষে শোভন হইত। তদ্‌বিপরীতে একি ঘোর নির্য্যাতন। একবাস-পরিহিত সুগ্রীবকে পুষ্পকাননা জন্মভূমির অঙ্ক হইতে চিরদিনের জন্য বিতাড়িত করিয়া তাঁহার সহধর্ম্মিণীকে অঙ্কশোভিনী করা—একি জ্যেষ্ঠের না পিশাচের কার্য্য?

রাম যাহা শুনিয়াছিলেন, তাহাতে ক্রুদ্ধ হওয়া স্বাভাবিক; কিন্তু আরও একটি বিষয় সুগ্রীব গোপন রাখিয়াছিলেন, বালীবধের পরে সুগ্রীব তাহা স্বয়ং রামচন্দ্রকে বলিয়াছিলেন;—

"রাজ্যঞ্চ সুমহৎ প্রাপ্য তারাঞ্চ রুময়া সহ।
মিত্রৈশ্চ, সহিতস্তস্য বসামি বিগতজ্বরঃ॥"

কিষ্কিন্ধ্যাকাণ্ড, ৪৬।৯

অর্থাৎ বিলদ্বার প্রস্তরখণ্ডে রুদ্ধ রাখিয়া, "সুমহৎ রাজ্য, তারা এবং রুমাকে প্রাপ্ত হইয়া সুগ্রীব অমাত্যগণের সঙ্গে সুখে বাস করিতে লাগিলেন।"

দেখা যাইতেছে সুগ্রীব শুধু রাজ্যাধিকার করিয়া ক্ষান্ত হন নাই, জ্যেষ্ঠের মহিষীকে, তাঁহার মৃত্যু সম্বন্ধে নিশ্চিত সংবাদ না জানিয়াই স্বীয় শয্যাসঙ্গিনী করিয়াছিলেন। রাজ্য অরাজক থাকিলে না হয় প্রজাদের নিতান্ত অকল্যাণের বিষয়, সুতরাং সচিবগণের অনুরোধে তিনি সিংহাসন গ্রহণ করিয়াছিলেন, কিন্তু শেষোক্ত বিষয়ের জন্য কোন উত্তর নাই; মৃত্যু সম্বন্ধে নিশ্চিত সংবাদ না জানিলেও পুরাঙ্গনারা দ্বাদশবর্ষ কাল প্রতীক্ষা করিয়া থাকেন, ইহা শুধু শাস্ত্রবিধি-অনুযায়ী নহে; স্বাভাবিক প্রত্যাশা আত্মীয়গণের মনে দীর্ঘকাল অধিকার করিয়া থাকে। সুগ্রীবের এই আচরণ এত গর্হিত হইয়াছিল, যে বালীর ন্যায় উদার হৃদয়ে তাহা অসহ্য হইয়াছিল, তিনি এই অপরাধ কোনক্রমেই ক্ষমা করিতে পারেন নাই, প্রতিহিংসার উত্তেজনায় তিনি হিতাহিত জ্ঞানশূন্য হইয়া রুমাকে গ্রহণ করিয়াছিলেন; কিন্তু এই কার্য্য নিতান্ত অসঙ্গত হইলেও তিনি হীন লালসার উত্তেজনায় এরূপ করিয়াছিলেন বলিয়া বোধ হয় না, তারার প্রতি তাঁহার যে প্রগাঢ় ভালবাসা ছিল, তাহাতে সেরূপ লালসা তাঁহার চরিত্রের সহিত সঙ্গতি প্রাপ্ত হয় না—তৎসম্বন্ধে পরে লিখিব।

বালী এই কথা কাহাকেও বলেন নাই। ভ্রাতার এই কার্য্য তাঁহার হৃদয়ে গভীর ঘৃণা ও প্রতিহিংসাবৃত্তির উদ্রেক করিয়াছিল, কিন্তু তিনি লজ্জায় একথার উল্লেখ করিয়া স্বীয় কার্য্যের সমর্থন করিতে চেষ্টা পান নাই। রামচন্দ্র যখন তাঁহাকে কনিষ্ঠের বধূ-অপচারী বলিয়া ভৎর্সনা করিতে লাগিলেন, [illegible] ...বের অসৎকার্য্যের কোন উল্লেখ করেন নাই।

কিন্তু সুগ্রীব-কৃত এই কর্ম্ম যে কিষ্কিন্ধ্যায় কিরূপ ঘৃণা ও ক্রোধের উদ্রেক করিয়াছিল, তাহা আমরা অঙ্গদের উক্তি হইতে জানিতে পাই; সমুদ্রের বেলাভূমির অনতিদূরে এক সুগভীর নিবিড় গুহা-প্রদেশে সুরম্য নির্ঝর ফলফুল-পল্লব বিতানে শোভিত অধিত্যকায় পরিশ্রান্ত ও নিরাশাগ্রস্ত বানরমণ্ডলীর মধ্যে যে গূঢ় তর্ক বিতর্ক হইতেছিল তাহা হইতে অঙ্গদের এই উত্তেজিত উক্তির অংশ উদ্ধৃত করা যাইতেছে।

"ভ্রাতুর্জ্জ্যেষ্ঠস্য যো ভার্য্যাং জীবতো মহীষীং প্রিয়াং।
ধর্ম্মেণ মাতরং যস্তু স্বীকরোতি জুগুপ্সিতঃ॥
কথং স ধর্ম্মং জানীতে যেন ভ্রাতা দুরাত্মন।
যুদ্ধয়াভিনিযুক্তেন বিলস্য পিহিতং মুখম্॥"

জ্যেষ্ঠ ভ্রাতার স্ত্রী মাতৃতুল্য, সুগ্রীব বিলদ্বার রোধ করিয়া স্বয়ং তাঁহাকে গ্রহণ করিয়াছিলেন, এরূপ দুরাত্মাকে ধার্ম্মিক বলিয়া কে গণ্য করিবে?

বালী এই ব্যাপারে মর্ম্মাহত হইয়াছিলেন। যে ভ্রাতা এরূপ কার্য্য করিয়াছেন, তাঁহাকে স্বগৃহে স্থান দিবেন কিরূপে? সুতরাং সুগ্রীব নির্ব্বাসিত হইয়াছিলেন, কিন্তু যে কনিষ্ঠ ভ্রাতাকে তিনি আশৈশব পিতৃস্নেহে লালন পালন করিয়াছিলেন, বৃক্ষশাখা ভাঙিতে যাইয়া আঘাত পাইলে যিনি শিশু সুগ্রীবের অঙ্গে কত যত্নে হাত বুলাইয়া দিতেন এবং "ভ্রাতঃ, এরূপ আর করিও না" বলিয়া সস্নেহে সতর্ক করিয়া দিতেন, তাঁহাকে তিনি বধ করিয়া হস্ত কলঙ্কিত করিলেন না, "ন ত্বাং জিঘাংস্যামি", "তোমাকে বধ করিব না" বলিয়া মুক্তি প্রদান পূর্ব্বক নির্ব্বাসন দণ্ড প্রদান করিলেন, কিন্তু তাঁহার সঙ্গে যে সম্বন্ধ ছিল, তাহা একেবারে অস্বীকার করিয়া প্রতিহিংসার উত্তেজনায় রুমাকে স্বীয় অন্তঃপুরে আনয়ন করিলেন।

বালী তারাহরণ ব্যাপারে অত্যন্ত ক্ষুব্ধ হইয়া এরূপ আচরণ করিয়াছিলেন। যে ভ্রাতা স্বীয় স্ত্রীকে একবার গ্রহণ করিয়াছেন, তাঁহাকে গৃহে

স্থান কিরূপে দিবেন,—সুতরাং কোনক্রমেই তিনি সুগ্রীবকে কিষ্কিন্ধ্যায় প্রবেশ করিতে অনুমতি দিলেন না।

এখন দেখা যাইতেছে, কনিষ্ঠের বধূকে স্বীয় অন্তঃপুরে স্থান দেওয়া যেরূপ অপরাধ, জ্যেষ্ঠের বধূ সম্বন্ধেও তদ্রূপ অবৈধ ব্যবহারও তুল্যরূপই অকার্য্য। সুতরাং রামচন্দ্র এক পক্ষের কথা শুনিয়া এই বালীবধ ব্যাপারে লিপ্ত হইয়া খুব সঙ্গত কার্য্য করেন নাই।

বালী সুগ্রীবের আহ্বানে প্রথম দিন বহিঃপ্রাঙ্গণে আসিয়া তাঁহাকে পরাস্ত করিয়া চলিয়া গেলেন। দ্বিতীয় দিন গন্ধপুষ্পমাল্য বিভূষিত দর্পিত বক্ষে সুগ্রীব আবার আসিয়া বালীকে যুদ্ধের জন্য আহ্বান করিলেন।

তারা বলিলেন, যে অব্যবহিত পূর্ব্বে যুদ্ধে হারিয়া গিয়াছে, সে পুনশ্চ এরূপ স্পর্দ্ধার সহিত আহ্বান করিতেছে কি সাহসে? রামচন্দ্র তাহাকে সাহায্য করিবেন প্রতিশ্রুত হইয়া সঙ্গে সঙ্গে আসিতেছেন,—অঙ্গদের নিযুক্ত চরগণ এই সংবাদ দিয়াছে। বালী একথা বিশ্বাস করিলেন না। রামচন্দ্রের সত্যরক্ষার খ্যাতি সর্ব্বত্র প্রচারিত হইয়াছিল. ঈদৃশ ধর্ম্মজ্ঞ সাধু ব্যক্তি কেন তাঁহার বিরুদ্ধে ষড়যন্ত্রে লিপ্ত হইবেন? তারা সুগ্রীবের প্রশংসা করাতে বালী ক্ষুণ্ণমনে বলিলেন, তিনি তাঁহার প্রাণনাশ করিবেন না, দর্প নষ্ট করিবেন মাত্র। তারা সুগ্রীবকে বিপুলগ্রীব বিশেষণে বিশেষিত করাতে বালী ক্রোধের সহিত তাঁহাকে "হীনগ্রীব" বলিয়া উপেক্ষা করিলেন।

গিরিপরিবৃত দুর্লঙ্ঘ্য পুরীতে বিশ্বস্ত যোদ্ধা প্রতাপান্বিত সম্রাটকে রামচন্দ্র গুপ্তভাবে তীর নিক্ষেপ করিয়া হত্যা করিলেন; রামচন্দ্র সুগ্রীবকে স্বীয় বলের শ্রেষ্ঠত্ব দেখাইবার জন্য পদাঙ্গুলী দ্বারা দুন্দুভির অস্থিপঞ্জর বহুদূরে উৎক্ষেপ করিয়া ফেলিয়াছিলেন, সপ্ততাল ভেদ করিয়াছিলেন, কিন্তু এ সকল বল পরীক্ষা একান্ত নিষ্প্রয়োজন ছিল, তিনি বালীকে যে ভাবে হত্যা করিয়াছিলেন, একটি শিশুও তদ্রূপ

করিতে পারিত। যুদ্ধধূলি শরীর হইতে মার্জ্জনা করিতে করিতে যুদ্ধ-পরিশ্রান্ত বালী উঠিয়া অন্তঃপুরে যাইতেছিলেন, তখন সহসা অদ্ভুত আলোকসঞ্চারী বিদ্যুৎপ্রভ রামচন্দ্র-করনিঃসৃত শর, বালীর মর্ম্মভেদ করিয়া ফেলিল, সম্যক্ উত্থিত তেজোদৃপ্ত ইন্দ্রধ্বজ যেন অকস্মাৎ যুদ্ধক্ষেত্রে পড়িয়া গেল।

রামচন্দ্রকে বালী যে সকল তীব্র ভাষায় নিন্দাবাদ করিয়াছিলেন, তাহার একটিরও যথাযথ উত্তর রাম দিতে পারেন নাই।

আমি আপনার রাজ্যে বা নগরে যাইয়া কোন অন্যায় করি নাই।

আমার মাংস আহার করিবেন এরূপ সম্ভাবনা নাই।

এই গিরিসঙ্কুল দুর্গম গিরিগুহা বন্ধ্যা, এখানে স্বর্ণ রৌপ্য কিংবা কোন প্রকার উৎকৃষ্ট শস্য জন্মায় না, সুতরাং রাজারা যে কারণে কোন স্থান অধিকার করিতে ইচ্ছা করেন, এখানে তাহার কোনটিই বিদ্যমান নাই।

আপনি তস্করের ন্যায় আমাকে হত্যা করিলেন, আমি অপরের সঙ্গে যুদ্ধে লিপ্ত ছিলাম, সুতরাং এই অবস্থায় লুকাইয়া বাণ নিক্ষেপ করা যুদ্ধ-রীতিসঙ্গত নহে।

আমি তারার মুখে আপনার অসদভিপ্রায়ের কথা শুনিয়াছিলাম, কিন্তু তাহা বিশ্বাস করি নাই, আমার বিশ্বাস একান্ত অযোগ্য পাত্রে ন্যস্ত হইয়াছি।

যাঁহারা আপনার প্রতি অন্যায় করিয়াছেন, তাঁহাদের প্রতি আপনি কোন প্রতিবিধান বা দণ্ডের ব্যবস্থা করিতে পারেন নাই। যে ব্যক্তি আপনার কোনই অন্যায় করে নাই, অন্যায়পূর্ব্বক তাহাকে হত্যা করিলেন, ইহা সাহসী যোদ্ধার কার্য্য নয়।

সুপ্ত ব্যক্তিকে যেরূপ সর্পে দংশন করে, আপনি আমার প্রতি সেইরূপ ব্যবহার করিয়াছেন। সম্মুখযুদ্ধে আপনার সঙ্গে দেখা হইলে আপনি নিশ্চয়ই নিহত হইতেন।

রাজহত্যার ফল অনন্ত নরক, আপনি তজ্জন্য প্রস্তুত হউন'। আপনি ক্ষত্রিয়ের বেশ ধারণ করিয়া তপস্বী সাজিয়াছেন, অথচ হিংসাবৃত্তিটি পূর্ণমাত্রায় আছে, আপনার জটাজুট ও চীরবাস একেবারেই শোভন হয় নাই। আপনি ধর্ম্মধ্বজী কিন্তু অধার্ম্মিক,—কূপের মুখ তৃণাচ্ছাদিত থাকিলে যেরূপ নিরাপদ জ্ঞানে লোক তাহাতে নিপতিত হয়, আপনার ঋষির বেশও তদ্রূপ প্রতারক ও ভয়ানক। আপনি সত্যসন্ধ প্রবল-প্রতাপান্বিত দশরথ মহারাজের ঔরসজাত পুত্র বলিয়া আমার মনে হয় না। কামপ্রবণতা রাজবৃত্তির সঙ্গে সামঞ্জস্য প্রাপ্ত হয় না, আপনি কামপ্রধান, শুধু ইন্দ্রিয়তাড়িত হইয়া এবম্বিধ অন্যায় কার্য্য করিয়াছেন।

আমি মৃত্যুকে ভয় করি না, কালবশেই দেহাত্যয় ঘটিল, সুতরাং তজ্জন্য কিছুমাত্র দুঃখিত নহি, কিন্তু আপনি আমাকে এইভাবে হত্যা করিয়া অক্ষয় অযশ অর্জ্জন করিলেন, তাহাতে সন্দেহ নাই।

বালীর এই সকল অভিযোগের উত্তরে রামচন্দ্র যাহা বলিয়াছিলেন—তাহা বিশেষ সারগর্ভ বলিয়া মনে হয় না। তিনি বলিলেন, নিরীহ মৎস্যজলে বিহার করে এবং মেষাদি পশু ক্ষেত্রে বিচরণ করে, কাহারও অপকার করে না, সুতরাং কোনরূপ অন্যায় না করিলেও লোকে পরহত্যায় বিরত হয় না, এই যুক্তি অতি হীনবল। তৎপর তাঁহার প্রধান যুক্তি, বালী, সুগ্রীবের স্ত্রী কন্যাস্থানীয়া রুমাকে গ্রহণ করিয়াছিলেন,—ইহার উত্তরে বালীর প্রবল যুক্তি ছিল, কিন্তু তাহা বালী বলেন নাই। যখন দেহ হইতে প্রাণবায়ু নির্গত হইতেছে—তখন ভূলুণ্ঠিত অঙ্গদের প্রতি বালীর দৃষ্টি পড়িল, আর সমস্ত চিন্তা তখন দূর হইল। অঙ্গদের কোনরূপ অনিষ্ট না হয় এই আশঙ্কায় তিনি বৈরীর সহিত মৈত্রী স্থাপন করিলেন, দূরদর্শী কিষ্কিন্ধ্যাধিপ অঙ্গদের শুভকামনায় ব্যাকুল হইয়া পড়িলেন। সেই স্থানে অসম্বৃত কেশপাশে আর্ত্তস্বরে তারা তাঁহার অঙ্গস্পর্শ লাভ করিয়া কাঁদিয়া উপস্থিত ব্যক্তিসমূহের হৃদয় কারুণ্যসিক্ত করিতেছিলেন, কিন্তু বালী স্বীয়

রাজ্যীর জন্য বিশেষ চিন্তিত হন নাই। তিনি মৃত্যুশয্যায় পড়িয়া অঙ্গদকে অনেক উপদেশ দিলেন এবং "মম প্রাণৈঃ প্রিয়তর" প্রভৃতি সংজ্ঞাভিহিত অঙ্গদের জন্য রামচন্দ্র ও সুগ্রীবকে অনুনয় বিনয় করিতে লাগিলেন। অঙ্গদ তাঁহার একমাত্র পুত্র, শৈশব হইতে চিরসুখাভ্যস্ত,—সেই রাজ্যের প্রকৃত অধিকারী, কিন্তু এখন রামচন্দ্র সুগ্রীবকে নিশ্চয়ই রাজ্য প্রদান করিবেন জানিয়া বালী নিজহস্তে ইন্দ্রদত্ত কাঞ্চনমালা কণ্ঠ হইতে উত্তোলন পূর্ব্বক সুগ্রীবের গলদেশে লম্ববান করিয়া দিয়া তিনিই রাজা হইলেন, এরূপ নির্দ্দেশ করিলেন এবং অঙ্গদ যেন যৌবরাজ্যে অভিষিক্ত হয় এজন্য বারংবার অনুনয় করিতে লাগিলেন।

প্রাণপ্রিয় পুত্রের জন্য শেষমুহূর্ত্ত পর্য্যন্ত চিন্তান্বিত ও বিলাপমান কিষ্কিন্ধ্যাপতি বালীর দেহাবসান হইল। সমস্ত কিষ্কিন্ধ্যাপুরীর কুসুমোদ্যানগুলি যেন এককালে কুসুমশূন্য হইল এবং দিগ্‌দিগন্ত হইতে কেবলমাত্র শুনা গেল, যে বালী পঞ্চদশ বর্ষ রাত্রদিন যুদ্ধ করিয়া ভীষণ পরাক্রান্ত গোলভ নামক গন্ধর্ব্বকে নিহত করিয়াছিলেন সেই বিক্রান্ত পুরুষকে একটি মাত্র শরে রামচন্দ্র বধ করিয়াছেন—কিষ্কিন্ধ্যাবাসিগণ ইতস্ততঃ ভয়ে পলাইতে লাগিল। তারা বহু বিলাপ করিয়া শেষে সুগ্রীবের অঙ্কশায়িনী হইলেন, কিন্তু অঙ্গদ পিতৃশোক ভুলিতে পারে নাই, পিতার মৃত্যুকালে অঙ্গদ কোন বিলাপ করে নাই, রুদ্ধকণ্ঠে ভূলুণ্ঠিতহইয়া পড়িয়াছিল, কিন্তু পিতার এই মৃত্যুকালের ছবিখানি তাহার হৃদয়ে রক্তের রেখায় অঙ্কিত হইয়াছিল। সমুদ্রের উপকূলে বানরমণ্ডলীর মধ্যে দাঁড়াইয়া অঙ্গদ বালীর কথা ও সুগ্রীবের ব্যবহার সম্বন্ধে যখন আর্ত্তস্বরে সমস্ত কথা বলিতেছিল, তখন বানরবাহিনী সাশ্রুনেত্রে শোক-করুণ অস্ফুটস্বরে কাঁদিয়া ভূমিতে গড়াগড়ি যাইতেছিল। বালীর মৃত্যুর জীবন্ত স্মৃতি অঙ্গদের তরুণ ললাট কালিমাকুঞ্চিত ও বিষণ্ণতায় চিহ্নিত করিয়া রাখিয়াছিল।

আশ্চর্য্য সাহস তেজ ও উদারতায় বালীর চরিত্র আমাদিগের হৃদয়ে

বিস্ময়ের উদ্রেক করে। সত্য বটে বালীর প্রতিহিংসা অসভ্য বৃত্তি-প্রণোদিত। কিন্তু দোষে গুণে বালী একটি অসাধারণ ব্যক্তি, তাহা অস্বীকার করা যায় না। তিনি যেরূপ বিরুদ্ধ অবস্থায় নিপতিত হইয়াছিলেন, তাহাতে তাঁহার ব্যবহারে একদিকে অমার্জ্জিত প্রতিহিংসা-বৃত্তির পরিচয় পাওযা যায়, অন্যদিকে একটা প্রবল ধৈর্য্যও সূচিত হইতেছে, তিনি সুগ্রীব ও তারাকে লইয়া—ভ্রাতা ও স্ত্রীর সঙ্গে একত্র সুখের সংসার আর করিতে পারিতেন না, সুতরাং হয় স্ত্রী না হয় ভ্রাতা বর্জ্জনীয় হইয়াছিল। পার্ব্বত্যপ্রদেশে স্ত্রীলোকের সতীত্বের আদর্শ অত্যন্ত সমুন্নত ছিল না, সুতরাং তিনি রাজোচিত মর্য্যাদার সহিত এক্ষেত্রে ভ্রাতা সুগ্রীবের দণ্ডবিধান করিয়া তারাকে গ্রহণ করিলেন, তাহার এক কারণ সুগ্রীব রাজা হইয়া যাহা করিয়াছিলেন রাজ্ঞীর তাহাতে বাধা দেওয়ার শক্তি ছিল না, রাজার ইচ্ছা তিনি পালন করিতে বাধ্য, দ্বিতীয়তঃ তারাকে তিনি অত্যন্ত ভালবাসিতেন—তারা তাঁহার মৃত্যুর পরে রামচন্দ্রের নিকট কাঁদিয়া বলিযাছিল, বালী স্বর্গে যাইয়া স্বর্গসুখ লাভ করিলেও আমাকে ছাড়া সুখী হইতে পারিবে না, যে স্বামী স্ত্রীর হৃদয়ে এতটা আস্থার সঞ্চার করিতে পারেন, তাঁহার প্রণয় অতি সুগভীর। বস্তুতঃ আমরা বালীকে তারার অবৈধ ব্যবহারের জন্য একটিবারও অনুযোগ করিতে দেখি নাই, তিনি উদার হৃদয়ে তাহাকে ক্ষমা করিয়াছিলেন, কিন্তু তাহার জন্য মৃত্যুকালে তাঁহার কোন উৎকণ্ঠা হয় নাই। তারা পরে কি করিবেন তিনি তাহা জানিতেন, নতুবা তারার এত বিলাপগীতি শুনিয়াও তিনি 'অঙ্গদ' 'অঙ্গদ' বলিযাই প্রাণত্যাগ করিলেন, একবার মাত্র সুগ্রীবকে তাহার প্রতি সদ্ব্যবহারের জন্য অনুরোধ করিয়া মুমূর্ষুকালেও অঙ্গদের জন্য সমস্ত হৃদয়ের আর্ত্তি, উৎকণ্ঠা ও স্নেহের অশেষ নিদর্শন প্রদর্শন করিয়া গেলেন। তিনি তাহারই কথা নানা প্রকারে বলিয়া প্রাণত্যাগ করিলেন, তারাঘটিত ভ্রাতৃব্যবহার সম্বন্ধে তিনি রামচন্দ্রকে কোন কথাই বলেন

নাই। তিনি নিজে প্রবল বিক্রান্ত, তিনি নিজে যে অন্যায় প্রাপ্ত হইয়াছিলেন, তাহার দণ্ড তিনি নিজ হস্তে দিবেন; অপরের নিকট স্বীয় পারিবারিক ঘটনা উপস্থিত করিয়া বিচারাধীন হইতে ইচ্ছা করেন নাই, —এই ব্যাপারে তাঁহার উদারতা ও সংযম রাজোচিত। যখন দেখিলেন মৃত্যু আসন্ন, তখন বিচক্ষণতার সহিত নিজের সুর ফিরাইয়া লইলেন এবং রামচন্দ্রকে প্রশংসা করিয়া অঙ্গদের ভার গ্রহণ করিতে বিনয় করিলেন। তিনি জানিতেন অঙ্গদ কখনই সুগ্রীবকে ভালবাসিতে পারিবে না; সুতরাং তাহার হস্ত ধারণ করিয়া বলিলেন, সুগ্রীবের সহিত তুমি অতি-প্রণয় বা অপ্রণয় এই দুয়ের কোনটিই করিও না, স্থিরভাবে কর্ত্তব্য সাধন করিও।

রুমাকে গ্রহণ না করিলে বালীর চরিত্র উজ্জ্বল হইয়া থাকিত, এই কার্য্যটির জন্য তাঁহার চরিত্রে কতকটা কলঙ্কের ছায়া পড়িয়াছে। কিন্তু আমরা পুনরায় বলিতেছি সাহসী, পরাক্রান্ত, দূরদর্শী, রাজনীতিপ্রাজ্ঞ বালীকে বাল্মীকি অতি অল্প রেখাপাতে যে ভাবে অঙ্কন করিয়াছেন,—তাহাতে উহা দোষে গুণে অসামান্য হইয়া রহিয়াছে।

# রামায়ণ ও সমাজ

আমাদের সমাজে বিবাহপ্রথা প্রবর্ত্তিত হইবার পরেই যৌথ-পরিবারের প্রকৃত প্রতিষ্ঠা হয়। যৌথ-পরিবারের শিক্ষা নীতি ও শৃঙ্খলার দিকে। এই শিক্ষা ব্যক্তিগত সুখ ও বিলাসচেষ্টার প্রতিকূলে এবং উহা পরার্থ-ত্যাগ স্বীকারে প্রবর্ত্তক। যৌথ-পারিবারিক জীবন শান্তি লক্ষ্য করে, এবং ইহা বিরুদ্ধ উপাদান-বিশিষ্ট চরিত্রগুলিকে গড়িয়া-পিটিয়া এক ছাঁচে পরিণত করিতে চেষ্টা পায়। যেরূপ বিভিন্ন বাদ্যযন্ত্রের সুর চড়াইয়া বা নামাইয়া একটি একতান ঝঙ্কারের সৃষ্টি হয়, পারিবারিক শান্তি ও সাম্য রক্ষার জন্ম সেইরূপ এক পরিবারভুক্ত প্রত্যেক ব্যক্তিকে স্বীয় প্রবৃত্তির সহজ গতি কতক পরিমাণে পরিবর্ত্তিত করিতে হয়, এক প্রীতির তীর্থে বিরুদ্ধ প্রকৃতি সমূহের সুখমিলন ঘটিয়া থাকে। সামঞ্জস্য ও শান্তির জন্ম একটি অবিরাম চেষ্টায় গার্হস্থ্যজীবন সুরক্ষিত থাকে এবং এক পরিবারের প্রত্যেক ব্যক্তির একটা নৈতিক সুশিক্ষা হইয়া থাকে—কারণ প্রত্যেকের আত্মদমনের চেষ্টা না হইলে শান্তির আবির্ভাব সম্ভবপর হয় না।

যে জলরাশির স্বাভাবিক গতি আছে, তাহা আপন নির্ম্মলতা রাখিয়া চলিতে পারে, কিন্তু জল দাঁড়াইয়া গেলে উহা পঙ্কিল ও নানারূপে অস্বাস্থ্য-কর হইয়া উঠে। যৌথ-পরিবার যতদিন স্বভাবের অনুকূলে গতিশীল থাকে, ততদিন ইহার ন্যায় হিতকর প্রভাব আর কোনরূপ সামাজিক অবস্থার হইতে পারে না, কিন্তু গতি স্থির হইলে ইহাও অনিষ্টকর হইয়া উঠে। জীবনকে নিয়মিত করিবার অত্যধিক চেষ্টার সঙ্গে স্বাভাবিক শক্তির যে অপচয় ঘটে, তাহাতে অদম্য উৎসাহ, স্বাধীনচিন্তা ও মৌলিকত্বের বিকাশ ভালরূপ হয় না এবং গুরুজনের আনুগত্য প্রতিভা-

বিকাশের পক্ষে পদে পদে অন্তরায়ের সৃষ্টি করে। লোকে যে পরিমাণে সহিষ্ণু হয়, সেই পরিমাণে তাহার নিজের মতের প্রতি আস্থা ও স্বীয় শক্তির উপর বিশ্বাস নষ্ট হইয়া যায়; যৌথ-পরিবারের স্নেহের অনুশীলন সর্ব্বাপেক্ষা বেশী, কিন্তু ক্রমে ক্রমে উহাতে হৃদয় এমন কোমল হইয়া পড়ে এবং এমন অসঙ্গত দুশ্চিন্তা ও সাবধানতা উৎপন্ন হয় যে, মহৎ উদ্দেশ্যগুলি পদে পদে বাধা পায়। আমাদের দেশ গ্রাম হইতে গ্রামান্তরে গমনোন্মুখ ব্যক্তির মা, খুড়ী, মাসী, ভাগিনী ভাবিয়া আকুল হন এবং ছেলেটি একটু দৌড়াইয়া খেলিতে ছুটিলে স্নেহাতুর আত্মীয়গণ শিশুর অনিষ্টাশঙ্কা করিয়া তাহার পাদক্ষেপ-নিয়ন্ত্রণের উপদেশ দিতে আরম্ভ করেন। ইহার ফলে এই দাঁড়াইয়াছে যে, এক পরিবারের বহুলোক একত্র হইয়া অহরহ শিশুর জীবনরক্ষা, স্বাস্থ্যরক্ষা প্রভৃতির প্রতি লক্ষ্য করে, অমনি স্বভাবও যেন একটি ক্রূর রহস্য দেখিবার জন্যই স্বীয় হিতকর বিধানগুলি লইয়া কার্য্যক্ষেত্র হইতে অপসৃত হয়। এদিকে নানারূপ অকর্ম্মণ্য উপদেশের হিড়িকে শিশুগুলি, নিশ্চেষ্ট বৃদ্ধমূর্ত্তির মত হইয়া যায়, আর সেই সঙ্গে অকালপক্বতা প্রাপ্ত হইয়া স্বাভাবিক স্ফূর্ত্তি হইতে চিরবঞ্চিত হইয়া পড়ে। শিশুকাল হইতে আমরা নিজের জন্য ভাবিতে শিখি না, অপরে আমাদের ভাবনাগুলি ভাবিয়া দেয় এবং পিতামহী-মাতামহীর প্রণোদিত জীবন-রক্ষার সাবধানতা আমরণ পশ্চাতে থাকিয়া আমাদিগকে সর্ব্ববিষয়ে কাপুরুষ করিয়া তোলে। শিশুকালে পা বাড়াইতে গেলেই আত্মীয়বর্গ যে আশঙ্কা দেখাইয়াছিলেন, বয়ঃপ্রাপ্ত হইলে তাহা ঘনীভূত হইয়া আমাদের উদ্যমের মুখ মুচড়াইয়া দেয় এবং সর্ব্বপ্রকার উচ্চকার্য্যের জন্য আমাদিগকে একান্তরূপে অযোগ্য করিয়া ফেলে। মুখে আমরা যতই পুরুষাকারের গর্ব্ব করি না কেন, অনেক সময় যে যাত্রাকালে হাঁচি শুনিলে অন্তরাধিষ্ঠিত পঞ্চভূত ভয়ে শিহরিয়া উঠেন, সে সম্বন্ধে সন্দেহ নাই।

যৌথ-পরিবার এখন একান্তরূপে কৃত্রিম হইয়া উঠিয়াছে। স্বভাবের প্রয়োজন হইতেই পারিবারিক এই বন্ধন সৃষ্ট হইয়াছিল, কিন্তু এখন এই বহুপূর্ব্ব প্রবর্ত্তিত প্রথা স্বভাবকে বহু দূরে ফেলিয়া একান্ত কৃত্রিমতার দিকে ঝুঁকিয়াছে। আমরা আতপনিয়ন্ত্রিতগৃহ-বর্দ্ধিত তরুপল্লবের ন্যায় কতকটা অস্বাভাবিক হইয়া পড়িয়াছি। স্বভাবের মুক্তক্ষেত্র যে আমাদের আদিম ও প্রকৃত বাসস্থান, তাহা আমরা ভুলিয়া গিয়াছি, কিন্তু তথাপি একথা স্থির যে, আমরা যতদূরেই স্বভাবকে সরাইয়া রাখিতে চেষ্টা করি, স্বভাব একদিন এই কৃত্রিম ও মিথ্যা মমতার বন্ধনবিস্তারী সমাজ হইতে তাহার স্বীয় সামগ্রী হরণ করিয়া লইবে। মৃত্যুর দিনে আমাদের মনে পড়িবে, যাহা শুভ, মৃত্যুর বিনিময়েও তাহাই আশ্রয় করা আমাদের উচিত ছিল; ভীতিদায়ক কৃত্রিম স্নেহের সুর এই ক্ষুদ্র গৃহের প্রাচীরে ধ্বনিত ও প্রতিধ্বনিত হইবে, তাহার ঊর্দ্ধে উঠিতে পারিবে না, কিন্তু যে কল্যাণময়ী বাণী স্বর্গ হইতে মনুষ্যত্বের কর্ণে নিরন্তর অভিঘাত করে সেই শুভ আদেশ গ্রাহ্য করিয়া নির্ভীকভাবে কার্য্য করাই আমাদের সর্ব্বাবস্থায় শ্রেয়স্কর। মৃত্যু অতি ভীষণ, কিন্তু তাহার অপার্থিব আলিঙ্গন অতি ভীরু ব্যক্তিকেও একদিন স্বীকার করিতে হইবে, কর্ত্তব্য সম্পাদনে মৃত্যুর ন্যায় মহান্ মহিমা আর কিসে দিতে পারে?

কিন্তু প্রথম যখন যৌথ-পরিবার প্রথা প্রবর্ত্তিত হয়, তাহার অনতিপরে উহা এমন একটি অবস্থায় দাঁড়াইয়াছিল, যখন সমাজ স্বভাবের চিহ্নিত পথে চলিয়া স্বীয় বিধান রচনা করিত। এইজন্য ব্যক্তিগত-কর্ত্তব্য-শিক্ষার পথে যৌথ-পরিবার-প্রথা তখন একান্ত উপযোগী হইয়াছিল এবং উহাতে কৃত্রিমতার লেশস্পর্শ হইতে পারে নাই। যখন পিতৃস্নেহ ও মাতৃস্নেহ শুভ মন্দাকিনীর ন্যায় জীবনকে উর্ব্বরতা ও স্বাস্থ্যের শ্রী প্রদান করিত, অথচ তাহা মহান্ কর্ত্তব্যগুলি সম্পাদনের অন্তরায় সৃষ্টি করিত না; যখন প্রেম যাহা চায়, দাম্পত্যবিধি-প্রেমকে সেই অভীষ্ট বর দিয়া এক পুণ্য বাসর-গৃহে

অভিষিক্ত করিয়া রাখিত,—হৃদয়ের প্রগাঢ় বন্ধনই অঞ্চল বন্ধনের বাহ্যিক অনুষ্ঠানকে পবিত্রভাবে প্রকাশিত করিত ; এখন যেরূপ বিবাহবদ্ধ দুইটি ভাগ্যহীন ব্যক্তি কখনও কখনও দুই ভিন্ন দিকে তাকাইয়া পরস্পরের অনৈক্যজনিত ক্ষোভে দীর্ঘশ্বাসে জীবন কাটাইয়া দেয়, স্বয়ংবর, গান্ধর্ব্ব-বিবাহ প্রভৃতি প্রথা প্রচলিত থাকায় দাম্পত্যের তখন এরূপ নিষ্ঠুর বিদ্রূপ সংঘটিত হইতে পারিত না, যখন ভ্রাতৃভক্তি, পিতৃভক্তি ও স্বামিভক্তি সম্বন্ধে চাণক্য পণ্ডিত নানারূপ শ্লোক সঙ্কলন করেন নাই এবং পৌরাণিক-গণ সাধারণকে সে পথে প্রবর্ত্তিত করিবার সাধু উদ্দেশ্যে স্বর্গ ও নরকের কল্পনায় নিরত হন নাই, অথচ সেই সকল বৃত্তি স্বভাবতই সতেজ ও সুন্দর ছিল। প্রেমের পুরস্কার ছিল প্রেম, সৎকর্ম্মের পুরস্কার ছিল আত্মতৃপ্তি, ইহা হইতে উচ্চতর স্বর্গের কল্পনা সমাজে প্রচলিত ছিল না, সেই যুগে সমস্ত বৃত্তির স্বাভাবিক উপায়ে বিকাশ ও চরিতার্থতা সম্পাদনের জন্য যৌথ-পরিবার প্রথা উৎকৃষ্টরূপে মনুষ্য-সমাজের উপযোগী ছিল।

সেইরূপ গৌরবোজ্জ্বল অবস্থা প্রকৃতই সমাজের কোনকালে হইয়াছিল কিনা তৎসম্বন্ধে কাহারও মনে দ্বিধা থাকিতে পারে। কিন্তু সমাজ যে এইরূপ এক মহিমায় মণ্ডিত শান্তিময় নিকেতনে পৌঁছিতে পারে, রামায়ণ-কাব্যে সেই সম্ভাবনা যাথার্থ্যে পরিণত হইয়া অমরবর্ণে চিত্রিত হইয়া আছে। মনুষ্যের সৎপ্রবৃত্তি নিচয়ের বিকাশ করিবার জন্য একটি মহা বিদ্যালয় আবশ্যক, বর্ত্তমান য়ুরোপীয-সমাজ সেই বিদ্যালয়ের স্থান গ্রহণ করিতে পারে নাই। সেই বিদ্যালয় স্বভাবের ছন্দে, উদার ধর্ম্মনীতির ভিত্তিতে গঠন করিতে হইবে, স্বর্গীয় পবিত্র আলোক এবং প্রাণসঞ্চারী বায়ুপথ নিরোধ করিয়া প্রাচীর তুলিলে উদ্দেশ্য সিদ্ধ হইবে না। রামায়ণে চিত্রিত যৌথ-পরিবার সেই মহা-বিদ্যালয়।

এখানে দেখিতে পাই, রামসীতার প্রেম স্বাভাবিক প্রণয়যুগের প্রেম ; উহা অবাধ, অপ্রমেয় ও সুন্দর ; দাম্পত্যবিধি উহা পবিত্র করিয়া

রূপায়িত করিয়াছে মাত্র। বিবাহ প্রথায় সামাজিক বলপ্রয়োগ দ্বারা এই বিরুদ্ধ প্রকৃতির যে অবিরত মিলন চেষ্টা চলিতেছে এবং সহস্র নীতি ও ধর্ম্মের শ্লোক দুর্ভেদ্য হৃদয়-দ্বারে প্রতিহত হইয়া নিরন্তর দাম্পত্য জীবনকে যে দুঃসহ ব্যথায় ব্যথিত করিতেছে, রামসীতার দাম্পত্য তাহা হইতে সম্পূর্ণরূপে পৃথক দৃশ্য দেখাইতেছে। এখানে স্বাভাবিক শীলতা সীতাকে পুরমহিলার কমনীয় সৌন্দর্য্য প্রদান করিয়াছে, কিন্তু স্বামীর বাহু অবলম্বনপূর্ব্বক বনযাত্রায় যে নির্ভীক অপূর্ব্ব প্রেমের মাহাত্ম্য সূচিত হইতেছে, তাহা খর্ব্ব করিবার জন্য কোন প্রতিবেশিনী স্বীয় রসনা দংশন করিয়া দাঁড়ান নাই এবং দম্পতির এই ব্যবহার নির্লজ্জতার চরম দৃষ্টান্ত কল্পনা করিয়া আত্মীয়াগণের গণ্ড লজ্জায় আরক্তিম হইয়া ওঠে নাই। স্বভাব যাহা চাহে, সমাজ এখানে তাহাই অনুমোদন করিতেছে। এস্থলে স্বাভাবিক প্রেম দাম্পত্য বিধিবদ্ধ হইয়া পুণ্য ও মঙ্গলময় হইয়া উঠিয়াছে এবং স্বভাববিধি ও সমাজ-বিধানের পরম ঐক্য দেখা যাইতেছে। বিশ্বনিয়ন্তা মাতৃগর্ভ হইতে যাহাদিগকে আমাদের পরম সহায়, দক্ষিণ বাহুর ন্যায় অবিচ্ছিন্ন সম্পর্কে সম্বদ্ধ করিয়া পাঠাইয়াছেন, তাঁহাদের মধ্যে এখন অনেক সময় কি নিষ্ঠুর ঔদাস্য ও স্নেহাভাব পরিলক্ষিত হইতেছে, অথচ বিষদুষ্ট অঙ্গুলীর ন্যায় এখন তাঁহারা যুক্ত থাকিয়া গার্হস্থ্য-জীবনের স্বাভাবিক স্বাস্থ্য নষ্ট এবং নানাপ্রকার অনর্থ উৎপন্ন করিতেছেন। কিন্তু ভরত-লক্ষ্মণের স্নেহানুগ বশ্যতা কি সুন্দর ও স্বাভাবিক! হঠাৎ কোন অবস্থার তাড়নায় এক ভ্রাতা অপরের জন্য প্রাণ উৎসর্গ করিতে পারেন, সম্পূর্ণ নিঃসম্পর্ক ব্যক্তির জন্যও অবস্থা বিশেষে মানুষ প্রাণ বিসর্জ্জন করিতে পারে, কিন্তু ভরত-লক্ষ্মণের মত জীবন সমর্পণের দৃষ্টান্ত বিরল। প্রাণদান অপেক্ষা জীবনদানের গৌরব সমধিক, প্রাণ একবার বই দেওয়া যায় না, যদি বহুবার প্রাণ দেওয়ার কোন পথ থাকে তবে তাহাকেই জীবন দান বলা যাইতে পারে। ভরত ও লক্ষ্মণ

এই প্রকার ভ্রাতৃপ্রেমের জন্য জীবনদান করিয়াছিলেন। যৌথ পরিবারের শিক্ষা ভিন্ন এই ভাবের জীবনোৎসর্গ সম্ভবপর নহে। স্বভাবের সঙ্গে যে সমাজের ঘনিষ্ঠ সম্পর্ক নাই, সে সমাজে স্নেহ এরূপভাবে বিকাশ পায় নাই। এই স্থানেও দৃষ্ট হয়, কাব্যবর্ণিত সামাজিক জীবন স্বভাবের সঙ্গে সহজ মিশ্রণের প্রীতিচ্ছটায় হাসিতেছে। যাঁহারা সম্পূর্ণ নিরাশ্রয়ের অবস্থায় প্রাণের রক্ত দিয়া শিশুকে প্রতি মুহূর্ত্তে শত বিপদ হইতে রক্ষা করেন, তাঁহাদের ত্যাগ ও স্নেহের মধ্যে ভগবদ্দয়া মূর্ত্তিমতী, পিতৃমাতৃভক্তিতে ঈশ্বরের পদে প্রদত্ত অঞ্জলির পুষ্পগুলি সদ্য বিকাশ পাইয়া উঠে। যৌথ-পরিবারেই এই বৃত্তির সম্পূর্ণ বিকাশ পাইবার সুবিধা। রামের পিতৃভক্তিতে দেখা যায়, সমাজ স্বভাবপ্রদত্ত ভাবগুলি সুন্দররূপে বিকশিত করিতেছে মাত্র। কৌশল্যা যখন রামকে বলিতেছেন, তোমাকে বনে যাইতে নিষেধ করিবার আমার শক্তি নাই, তুমি স্বচ্ছন্দ মনে বনে গমন কর, যে ধর্ম্ম তুমি আশ্রয় করিলে, সেই ধর্ম্ম তোমাকে রক্ষা করিবেন।" কিংবা সুমিত্রা যখন লক্ষ্মণকে বলিতেছেন—"বৎস, হৃষ্টমনে বনে যাত্রা কর, রামকে দশরথ বলিয়া মনে করিও, সীতাকে আমার ন্যায় মনে করিও এবং অরণ্যকে অযোধ্যা বলিয়া জানিও।" তখন মনে হয়, অযোধ্যার সামাজিক শিক্ষা মাতৃস্নেহের সম্পূর্ণ বিকাশ করিয়াও স্বভাবের উন্নত ধর্ম্ম হইতে বিচ্যুত হয় নাই। এখানকার মাতৃবর্গের আশঙ্কা হইতে সেই সকল স্নেহ-কম্পিত অথচ সুধীর আশীষবাণী কত অধিক গৌরব প্রকাশ করিতেছে। নিজের অপেক্ষা কোন মহাগুণশালী ব্যক্তির ভালবাসা পাইলে তাঁহাকে পূজা করিবার জন্য স্বভাবতই চিত্ত উদ্বেল হইয়া উঠে। এই স্বাভাবিক বৃত্তি-গার্হস্থ্যজীবনের অনুচর্য্যার দ্বারা বিকশিত হয়। হনূমানের চরিত্র আনুগত্য-সম্পর্কে গৌরবান্বিত হইয়া উঠিয়াছে। অযোধ্যার উচ্চ নৈতিক প্রভাব বর্ব্বর জাতিগণের মধ্যেও উচ্চ কর্ত্তব্যের অনুপ্রেরণা জন্মাইতেছে! যে দিক্ হইতেই দেখা যাউক, রামায়ণ-কাব্যে সমাজ ও স্বভাবের এক অপূর্ব্ব

শুভমিলন দৃষ্ট হয়। মনুষ্য একত্র বাস করিয়া যে উন্নতি ও সৎশিক্ষা লাভের প্রয়াসী ছিল, প্রকৃতি যেন এস্থলে তাহা পূর্ণমাত্রায় দান করিয়াছেন! আকাশের নীল প্রান্তভাগ যেরূপ সুদূর শ্যামাভ তরু-শীর্ষের সঙ্গে একত্র মিশিয়া যায়, ব্যবচ্ছেদরেখার প্রতীতি হয়না, রামায়ণ-বর্ণিত সমাজ ও স্বভাবের নিয়ম সেইরূপ যেন এক বর্ণে, এক ভাবে মিশিয়া গিয়াছে। এই কাব্যের এই অপূর্ব্বত্ব ইহার দিগ্বিজয়ী কিরীটস্বরূপ, এবিষয়ে ইহার সমকক্ষ আর কোন কাব্য নাই। মহাভারতের সময় যৌথ-পরিবার সংযোগ অপেক্ষা অধিকতররূপে বিয়োগের মুখে আসিয়া পড়িয়া-ছিল,—জ্ঞাতি-বিরোধ মহাভারতের আখ্যানভাগ কণ্টকিত করিয়া রাখিয়াছে, কুরুপাণ্ডবের যুদ্ধে ও যদুবংশের ধ্বংসে এই কথা সপ্রমাণ। এখন স্বভাব ও সমাজ আর পরস্পরকে গাঢ় আলিঙ্গনে বদ্ধ করিয়া রাখে নাই, সমাজের অত্যূর্দ্ধে স্বভাবের স্বর্গ ক্রমশঃ সরিয়া পড়িতেছে। শাস্ত্রের ভেদ্ধিতে সমাজের আদর্শের ছাঁচ গড়া হইতেছে, সমাজ নিম্নে পড়িয়া মাটীর দিকে ধাবিত হইতেছে, মানুষ আর স্বভাবের সম্মুখবর্ত্তী হইয়া দাঁড়াইতে পারিতেছে না, কর্ত্তব্যের আলোর তীব্রতায় তাহার চক্ষু অন্ধ হইয়া যায়, এখন সে দৃষ্টি নিম্নদিকে আবদ্ধ রাখিয়া ধূলির ক্রীড়নক লইয়া ব্যস্ত হইয়াছে। পতনোন্মুখ পর্ণশালাকে যেমন নানারূপ কৃত্রিম অবলম্বন দ্বারা সমুন্নত রাখিতে হয়, আমাদের স্বার্থ-শিথিল আশঙ্কাজীর্ণ স্নেহের গৃহকে সেইরূপ এখন নানারূপ শাস্ত্রবচনের অবলম্বন দ্বারা কোনরূপে রক্ষা করিতে হইতেছে কিন্তু গৃহটী বাসের পক্ষে একান্ত অনুপযোগী হইয়া পড়িয়াছে। আমরা গার্হস্থ্য-জীবনের আদর্শ রামায়ণ-কাব্যে পাইয়াছি, পারিবারিক স্নেহ স্বাভাবিক ভাবে বিকাশ পাইয়া কিরূপ উন্নত ধর্ম্মমূলক হইতে পারে, রামায়ণ পড়িয়া তাহা জানিতে পারিতেছি; কিন্তু রামায়ণকার এই মহাস্বপ্ন কোথায় পাইয়াছিলেন, কে বলিবে? নিশ্চয়ই সমাজ এই উন্নত ভিত্তির উপর একবার দাঁড়াইয়া ছিল। জলবিম্বে



যেরূপ গগন-মেদিনীর প্রতিচ্ছায়া ফুটিয়া উঠে, ক্ষুদ্র মনুষ্য-সমাজেও তখন সেইরূপ সনাতন ধর্ম্ম ও নীতির যথাযথ প্রতিবিম্ব পড়িয়াছিল, রামায়ণ-বর্ণিত সমাজ স্বপ্ন বলিয়া বোধ হয় না, উহা এক সময়ে যথার্থ-ই মানব-সমাজের স্বরূপ দেখাইয়াছিল।

মনুষ্যের কতকগুলি এমন বিপদ্ আছে, যাহা হইতে সমাজ তাহাকে রক্ষা করে না; মৃত্যু, শোক, নানাপ্রকার নৈরাশ্য ও ব্যাধি চিরদিনই তাহাকে প্রপীড়িত করিতেছে। এই সমস্ত স্বাভাবিক দুঃখ ও বিপদ মনুষ্যজীবনকে ঘিরিয়া রাখিয়াছে, অথচ আমাদের আধুনিক সমাজের শিক্ষা-দীক্ষা এরূপ যে, তাহাতে আমাদিগকে বিপদে বিমুখ করিতে সর্ব্বদাই অভ্যস্ত করিতেছে। কল্য যাহার একটি পদ ডাক্তারে ছেদন করিয়া দিবে, তাঁহাকে কুশ-কণ্টকের আশঙ্কায় আতঙ্কিত করিয়া দূরদর্শী বলিয়া যিনি পরিচিত হইতে চান, তাঁহার নির্ব্বুদ্ধিতার পরিচয় তাহাতে প্রকট হইয়া উঠে। এদেশে সাবধানতার প্রতি দৃষ্টির মাত্রা বড় বৃদ্ধি পাইতেছে। হয়ত কোন নিগূঢ় শুভ অভিপ্রায়ে বিশ্বের মহাভিষকরাজ আমাদের স্বর্ণ-পাত্রকে মৃৎপাত্রে পরিণত করিবেন, ময়ূরের পক্ষ হইতে হয়ত একটি একটি করিয়া পালক তুলিয়া লইবেন, যাহা একান্ত যত্নে রক্ষা করিতেছি, তাহাকেই হয়ত নিতান্ত নিষ্ঠুরভাবে হরণ করিবেন, সুতরাং এই সম্পূর্ণ অনায়ত্ত অবস্থার দিকে দৃক্‌পাত না করিয়া যাহা কর্ত্তব্য, যাহা শ্রেয়ঃ, কেবল তাহারই প্রতি লক্ষ্য রাখিয়া দুঃখকে মাথায় তুলিয়া লইতে হইবে। এইরূপ স্বেচ্ছাবৃত দুঃখেই মনুষ্যের মহত্ত্ব।

রামায়ণ-কাব্য অপূর্ব্ব সামাজিক কাব্য। উহা যৌথ-পরিবারের প্রীতি-সমুদ্রের উচ্ছ্বসিত লীলা দেখাইতেছে, কিন্তু মানবগৃহের ঊর্দ্ধে আশ্বাস ও শান্তির যে জয়দুন্দুভিধ্বনি শ্রুত হইয়া থাকে, তাহারই অভয় ও নিত্য উদ্দীপনাময় রব উহার চরিত্রবর্গকে কার্য্যে প্রবুদ্ধ করিতেছে। উহাতে হিন্দুগৃহের পবিত্রপ্রেমের চরমকথা উচ্চারিত হইয়াছে। অথচ আধুনিক

হিন্দুগৃহের কাপুরুষতা ও ভীরুতা উহাকে স্পর্শ করে নাই। মাহাত্ম্যের দিব্যদ্যুতিমণ্ডিত হইয়া উহার চরিত্রবর্গ একটি চিরশুভ্র সহজ কর্ত্তব্যের পথ দেখিতেছিলেন, রাজপ্রাসাদের বন্দি-তান-মুখরিত শুকালাপ-নিনাদিত কক্ষের স্বর্ণাস্তরণময় কোমল শয্যা এবং স্থণ্ডিলভূমি ও ইঙ্গুদীমূলস্থ তৃণ-শয্যা তাঁহাদের নিকট তুল্য ছিল। বরঞ্চ সাধুপুষ্পিত চিত্রকূটের অরণ্য অযোধ্যার শোভা-সম্পদ্ অপেক্ষা অধিকতর রম্য হইয়া উঠিয়াছে,— অযোধ্যাবাসী রাজকুমার অপেক্ষা দণ্ডকারণ্যের কোপীনসার সন্ন্যাসীর চিত্র আমাদের নিকট সমধিক শোভন ও প্রীতিপদ। হিন্দুর গৃহে এই অভয় কর্ত্তব্যের পতাকা ফিরিয়া আসুক, যে স্নেহমধুর গার্হস্থ্য চিত্রাবলী কর্ত্তব্যের স্বর্গীয়চ্ছটার অভাবে আজ জগচ্চক্ষুর অন্তরালে অবস্থিত, তাহার উপর আর একবার মহালক্ষ্য ও উন্নত কর্ত্তব্যের জ্যোতিরাশি বিচ্ছুরিত হইয়া পড়ুক; রামায়ণ-কাব্যের গার্হস্থ্যজীবন যেমন উজ্জ্বল হইয়াছে, সেইরূপে আমাদের বর্ত্তমান জীবনকে উজ্জ্বল করিয়া আমাদের স্নেহ, দয়া, বিশ্বপ্রেম—যাহা সেই একটিমাত্র আলোকের স্পর্শ প্রতীক্ষা করিতেছে— তাহা হইলে কর্ত্তব্যের নবোদিত আলোক লাভ করিয়া, জগতের চিরারাধ্য মূর্ত্তিতে আবিষ্কৃত হইবে। এখন আমরা কর্ত্তব্যে পরাঙ্মুখ, তাই কেহ বিশ্বাস করিতে পারি না যে, এই কাপুরুষতা-কলঙ্কিত জাতীয় জীবনের অভ্যন্তরে কতকগুলি এমন সৎপ্রবৃত্তি বিকাশ পাইয়াছে, যাহা পৃথিবীর অন্যত্র বিরল। আমাদের ক্ষমা শত্রুমিত্রকে সমভাবে বাহুপ্রসারণ করিয়া আলিঙ্গন করে, বৈষ্ণবগণ কাহাকেও ক্ষমা করিবার অধিকারই স্বীকার করেন না, তাঁহারা আপনাদিগকে সর্ব্বদা সকলের ক্ষমার্হ বলিয়াই মনে করেন। সজ্জন ও অসজ্জন, উভয়ের পাদসরোজে প্রণাম, একথা এই ভারতবর্ষের লোকেই বলিতে পারিয়াছেন। আমাদের দয়া কেবল মনুষ্যের মধ্যে আবদ্ধ নহে, সর্ব্বভূতের জন্য তাহার উদার ও মুক্ত পরিবেষণ,— কীটপতঙ্গ তরুপুষ্পের প্রতিও তাহা বিমুখ নহে।

আমাদের ঋষিগণ গলিতপত্র আহার করিয়া ধর্ম্মব্রত পালন করিতেন, শকুন্তলা আপনার পৃষ্ঠবিলম্বিত কেশরাশির শোভা সংবর্দ্ধনের জন্য একটি পল্লবকেও বৃক্ষ-চ্যুত করিতে পারিতেন না, এ সকল কবিকল্পনা নহে; বিশ্বপ্রেম এমনই উদার কোমলতায় হিন্দুর হৃদয় পূর্ণ করিয়াছিল। এখনও এদেশের গৃহলক্ষ্মীগণ গৃহের সামান্য পরিচারকদিগকে অগ্রে ভোজন করাইয়া আপনারা সর্ব্বশেষে খাইয়া থাকেন। বিধবাগণের কঠোর ত্যাগের ছবি এখনও আমাদের চক্ষুর উপর বিরাজ করিতেছে। আধুনিক সভ্যতার বিলাসকলাবিড়ম্বিত রমণীমণ্ডলীর নিকট নিবৃত্তির এই নির্ম্মল আদর্শ কি চিরদিনই উপেক্ষিত হইয়া থাকিবে? আমরা "জাতি" এই শব্দের অর্থ বুঝি নাই; nationality কথাটি বিদেশীয়, আমরা পক্ষপাতদুষ্ট ক্ষুদ্র গণ্ডীর সৃষ্টি করি নাই, আমাদের নীতি ও শিক্ষা দীক্ষা উদার, বিশ্বজনীন, প্রশান্ত। "সতত অভ্যাগত গুরু", "অহিংসা পরম ধর্ম্ম" প্রভৃতি কথাগুলি লক্ষ্য করিলেই বুঝা যায়, আমরা জাতি কি বর্ণের প্রতি লক্ষ্য করি না,—আমাদের শিক্ষানীতি সমগ্র জগতকে লক্ষ্য করে। আমাদের প্রেম আমাদের ক্ষমা, আমাদের স্বার্থ ব্যক্তিগত নহে, জাতিগত নহে, উহা সার্ব্বজনীন, উহা উদার বায়ুমণ্ডলের ন্যায় বিশ্বব্যাপক। বিশ্বরক্ষার চিরন্তন নিয়মাবলীর মধ্যে গণ্য আমাদের ধর্ম্ম কেনা জানে? পিতা-পুত্রের সম্বন্ধের ভিতরে, বান্ধবতার ভিতরে, দাম্পত্য ও ভৃত্যভাবের ভিতরে, বাৎসল্যের রূপে, সখ্যের রূপে, মাধুর্য্যের রূপে, দাস্যের রূপে সর্ব্বদা প্রত্যক্ষ। তাহার উচ্চ শান্তিনিলয় বেদান্ত ধর্ম্ম, সে রাজ্য কলহদুষ্ট, স্বার্থপুষ্ট, ব্যাধের ন্যায় লুব্ধ মনুষ্য জগতের অত্যূর্দ্ধে, যেখানে আমাদের হিমালয়ের সর্ব্বোচ্চ শৃঙ্গ, এই শান্তি ও ধর্ম্মের রাজ্য যেন সেইখানে ইহার পরম পরিতৃপ্ত মনুষ্যকে চিরমৌনী করিয়া ফেলে, ইহা সমস্ত ভেদবুদ্ধি মুছিয়া ফেলিয়া মনুষ্যের যে গম্ভীর সৌম্য ও করুণার মূর্ত্তি প্রদর্শন করে তাহা জগতে অতুলনীয়।

সমাপ্ত

# গ্রন্থকারের অন্যান্য পুস্তক

১। বঙ্গভাষা ও সাহিত্য ( ৭ম সংস্করণ ) ... ৬

২। রামায়ণী কথা ( পঞ্চদশ সংস্করণ ) ... [illegible]

৩। পৌরাণিকী ( বেহুলা, জড়ভরত, ফুল্লরা, সতী, ধরাদ্রোণ ও কুশধ্বজ একত্রে ) দ্বিতীয় সংস্করণ ... [illegible]

৪। তিন বন্ধু ( তৃতীয় সংস্করণ ) ( সাধারণ সংস্করণ ) ... ১

৫। কৃত্তিবাসী রামায়ণ ... ৩

৬। কাশীদাসী মহাভারত ( তৃতীয় সংস্করণ ) ... ৬

৭। সুকথা ... [illegible]

৮। সতী ( ইংরাজী অনুবাদ, গ্রন্থকার কৃত ) ... [illegible]

৯। ওপারের আলো ( উপন্যাস ) ... ২

১০। আলোকে আঁধারে ( উপন্যাস ) ... [illegible]

১১। চাকুরীর বিড়ম্বনা ( উপন্যাস ) ...

১২। গৃহশ্রী ...

১৩। পুরাতনী ( মুস্লিম নারীচিত্র ) দ্বিতীয় সংস্করণ ...

১৪। বৃহৎ-বঙ্গ ( বাঙ্গালীর সর্ব্বাঙ্গীন ইতিহাস ) দুই খণ্ড ...

১৫। বাংলার পুরনারী ...

১৬। বাংলা সাহিত্যে মুস্লিম অবদান

১৭। বেহুলা ... ১

গুরুদাস চট্টোপাধ্যায় এণ্ড সন্স্
২০৩।১।১, কর্ণওয়ালিস্ ষ্ট্রীট্, কলিকাতা